রক্ষ কর্ণং রণে যত্তো বৃতঃ সৈন্যেন মানদ!।
মা কর্ণং রাক্ষসো ঘোরঃ প্রমাদান্নাশয়িষ্যতি ॥৪॥

ভারতকৌমুদী

রক্ষেতি। যত্তো যত্নবান্। প্রমাদাদাত্মরক্ষায়ামনবধানাৎ ॥৪॥

মানী জনের সম্মানকারক দুঃশাসন! তুমি সৈন্যগণে পরিবেষ্টিত হইয়া বিশেষ যত্ন সহকারে কর্ণকে রক্ষা করিতে থাক। ভীষণ রাক্ষসটা যেন কর্ণের অনবধানতাবশতঃ তাঁহাকে বিনাশ না করে' ॥৪॥

(৪)·· ইতঃ পরং বঙ্গবাসিপুস্তকে বাপুদেবশাস্ত্রিপুস্তকে চ অলম্বুষবধবোধকা এক চত্বারিংশৎ শ্লোকা অধিকা এব, অস্মিন পর্ব্বণোব ত্রিনবতিতমাধ্যায়ে ঘটোৎকচেনৈব তস্যালম্বুষস্য নিহতত্বাৎ। এতদসুপপত্ত্যা পুস্তকান্তরেষু তু অলম্বুষস্থানে অলম্বলপাঠঃ কল্পিতঃ। সোঽপ্যনুচিতঃ, পর্ব্বসংগ্রহাধ্যায়ে অলম্বলস্যানুল্লেখাৎ। তে চ শ্লোকা যথা বঙ্গ বা—

এতস্মিন্নন্তরে রাজন। জটাসুরসুতো বলী। দুর্য্যোধনমুপাগম্য প্রাহ প্রহবতাং বরঃ ॥১॥
দুর্য্যোধন! তবামিত্রান্ প্রখ্যাতান্ যুদ্ধদুর্ম্মদান। পাণ্ডবান হন্তুমিচ্ছামি ত্বয়াজ্ঞপ্তঃ সহানুগান্ ॥২॥
জটাসুরো মম পিতা রক্ষসাং গ্রামণীঃ পুরা। প্রযুজ্য কর্ম্ম রক্ষোঘ্নং ক্ষুদ্রৈঃ পার্থৈর্নিপাতিতঃ ॥৩॥
তস্যাপচিতিমিচ্ছামি শক্রশোণিতপূজয়া। শক্রমাংসৈশ্চ রাজেন্দ্র! মামনুজ্ঞাতুমর্হসি ॥৪॥
তমব্রবীত্ততো রাজা প্রীয়মাণঃ পুনঃ পুনঃ। দ্রোণকর্ণাদিভিঃ সার্দ্ধং পর্য্যাপ্তোঽহং দ্বিষদ্বধে ॥৫॥
ত্বন্তু গচ্ছ ময়াজ্ঞপ্তো জহি যুদ্ধে ঘটোৎকচম্। রাক্ষসং ক্রূরকর্ম্মাণং রক্ষোমানুষসম্ভবম্ ॥৬॥
পাণ্ডবানাং হিতং নিত্যং হস্ত্যশ্বরথঘাতিনম্। বৈহায়সগতং যুদ্ধে প্রেষয়ের্যমসাদনম্ ॥৭॥
তথেত্যুক্ত্বা মহাকায়ঃ সমাহূয় ঘটোৎকচম্। জাটাসুরির্ভৈমসেনিং নানাশস্ত্রৈরবাকিরৎ ॥৮॥
অলম্বুষঞ্চ কর্ণঞ্চ কুরুসৈন্যঞ্চ দুস্তরম্। হৈড়িম্বিঃ প্রমমাথৈকো মহাবাতোঽম্বুদানিব ॥৯॥
ততো মায়াবলং দৃষ্ট্বা রক্ষস্তূর্ণমলম্বুষঃ। ঘটোৎকচং শরব্রাতৈর্নানালিঙ্গৈঃ সমার্পয়ৎ ॥১০॥
বিদ্ধা চ বহুভির্বাণৈর্ভৈমসেনিং মহাবলঃ। ব্যদ্রাবয়চ্ছরব্রাতৈঃ পাণ্ডবানামনীকিনীম্ ॥১১॥
তেন বিদ্রাব্যমাণানি পাণ্ডুসৈন্যানি ভারত!। নিশীথে বিপ্রকীর্ণানি বাতনুন্না ঘনা ইব ॥১২॥
ঘটোৎকচশরৈর্ন্না তথৈব তব বাহিনী। নিশীথে প্রাদ্রবদ্রাজন্নুৎসৃজ্যোল্কাঃ সহস্রশঃ ॥১৩॥
অলম্বুষস্ততঃ ক্রুদ্ধো ভৈমসেনিং মহামৃধে। আজঘ্নে দশভির্বাণৈস্তোত্ত্রৈরিব মহাদ্বিপম্ ॥১৪॥
তিলশস্তস্য সংবাহং সূতং সর্ব্বায়ুধানি চ। ঘটোৎকচঃ প্রচিচ্ছেদ প্রণদংশ্চাতিদারুণম্ ॥১৫॥
ততঃ কর্ণং শরব্রাতৈঃ কুরূনন্যান্ সহস্রশঃ। অলম্বুষং চাভ্যবর্ষন্মেঘো মেরুমিবাচলম্ ॥১৬॥
ততঃ সঞ্চুক্ষুভে সৈন্যং কুরূণাং রাক্ষসার্দ্দিতম্। উপর্য্যুপরি চান্যোন্যং চতুরঙ্গং মমর্দ্দ হ ॥১৭॥
জাটাসুরির্মহারাজ! বিরথো হতসারথিঃ। ঘটোৎকচং রণে ক্রুদ্ধো মুষ্টিনাভ্যহনদ্দৃঢ়ম্ ॥১৮॥
মুষ্টিনাভ্যাহতস্তেন প্রচচাল ঘটোৎকচঃ। ক্ষিতিকম্পে যথা শৈলঃ সবৃক্ষতৃণগুল্মবান্ ॥১৯॥
ততঃ স পরিঘাভেন দ্বিট্‌সঙ্ঘঘ্নেন বাহুনা। জাটাসুরিং ভৈমসেনিরবধীন্মুষ্টিনা ভৃশম্ ॥২০॥
তং প্রমথ্য ততঃ ক্রুদ্ধস্তূর্ণং হৈড়িম্বিরাক্ষিপৎ। দোর্ভ্যামিন্দ্রধ্বজাভাভ্যাং নিষ্পিপেষ চ ভূতলে ॥২১॥
জাটাসুরির্মোক্ষয়িত্বা আত্মানঞ্চ ঘটোৎকচাৎ। পুনরুত্থায় বেগেন ঘটোৎকচমুপাদ্রবৎ ॥২২॥

ধৃতরাষ্ট্র উবাচ।

যত্তবৈকর্ত্তনঃ কর্ণো রাক্ষসশ্চ ঘটোৎকচঃ।
নিশীথে সমসজ্জেতাং তদ্‌যুদ্ধমভবৎ কথম্ ॥৫॥
কীদৃশঞ্চাভবদ্রূপং তস্য ঘোরস্য রক্ষসঃ।
রথশ্চ কীদৃশস্তস্য হয়াঃ সর্ব্বায়ুধানি চ ॥৬॥

ভারতকৌমুদী

শ্রুবতাপি সঞ্জয়ে মহোৎসুক্যাদেব পুনঃ পৃচ্ছতি যদিতি। সমসজ্জেতাং মিলিতৌ ॥৫॥
কীদৃশমিতি। রক্ষসো রাক্ষসস্য ঘটোৎকচস্য। হয়া রথবাহকা অশ্বাঃ ॥৬॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! বিকর্ত্তননন্দন কর্ণ ও রাক্ষস ঘটোৎকচ অর্দ্ধরাত্রসময়ে সেই যে যুদ্ধে মিলিত হইয়াছিলেন, সে যুদ্ধটা কিরূপ হইয়াছিল? ॥৫॥

সেই ভয়ঙ্কর রাক্ষসটার রূপ কিপ্রকার ছিল? এবং তাহার রথ, অশ্বগুলি ও অস্ত্র সকলই বা কিরূপ ছিল? ॥৬॥

অলম্বুষোঽপি বিক্ষিপ্য সমুৎক্ষিপ্য চ রাক্ষসম্। ঘটোৎকচং রণে রোষান্নিষ্পিপেষ চ ভূতলে ॥২৩॥
তয়োঃ সমভবদ্‌যুদ্ধং গর্জ্জতোরতিকায়য়োঃ। ঘটোৎকচালম্বুষয়োস্তুমুলং লোমহর্ষণম্ ॥২৪॥
বিশেষয়ন্তাবন্যোন্যং মায়াভিরতিমায়িনৌ। যুযুধাতে মহাবীর্য্যাবিন্দ্রবৈরোচনাবিব ॥২৫॥
পাবকাম্বুনিধী ভূত্বা পুনর্গরুড়তক্ষকৌ। পুনর্মেঘমহাবাতৌ পুনর্বজ্রমহাচলৌ ॥২৬॥
পুনঃ কুঞ্জরশার্দ্দূলৌ পুনঃ স্বর্ভানুভাস্করৌ। এবং মায়াশতসৃজাবন্যোন্যবধকাঙ্ক্ষিণৌ ॥২৭॥
ভৃশং চিত্রমযুধ্যেতামলম্বুষঘটোৎকচৌ। পরিঘৈশ্চ গদাভিশ্চ প্রাসমুদ্গরপট্টিশৈঃ ॥২৮॥
মুষলৈঃ পর্ব্বতাগ্রৈশ্চ তাবন্যোন্যং বিজঘ্নতুঃ। হয়াভ্যাঞ্চ গজাভ্যাঞ্চ রথাভ্যাঞ্চ পদাতিভিঃ ॥২৯॥
যুযুধাতে মহামায়ৌ রাক্ষসপ্রবরৌ যুধি। ততো ঘটোৎকচো রাজন্নলম্বুষবধেপ্সয়া ॥৩০॥
উৎপপাত ভৃশং ক্রুদ্ধঃ শ্যেনবন্নিপপাত চ। গৃহীত্বা চ মহাকায়ং রাক্ষসেন্দ্রমলম্বুষম্ ॥৩১॥
উদ্যম্য ন্যবধীদ্ভূমৌ ময়ং বিষ্ণুরিবাহবে। ততো ঘটোৎকচঃ খড়্গমুদ্গৃহ্যাদ্ভুতদর্শনম্ ॥৩২॥
রৌদ্রস্য কায়াচ্ছিরো ভীমং বিকৃতদর্শনম্। স্ফুরতস্তস্য সমরে নদতশ্চাতিভৈরবম্ ॥৩৩॥
চিচ্ছেদ তু মহারাজ! শত্রোরমিতবিক্রমঃ। শিরস্তচ্চাপি সংগৃহ্য কেশেষু রুধিরোক্ষিতম্ ॥৩৪॥
যযৌ ঘটোৎকচস্তূর্ণং দুর্য্যোধনরথং প্রতি। অভ্যেত্য চ মহাবাহুঃ স্ময়মানঃ স রাক্ষসঃ ॥৩৫॥
শিরো রথেঽস্য নিক্ষিপ্য বিকৃতাননমূর্দ্ধজম্। প্রাণদদ্ভৈরবং নাদং প্রাবৃষীব বলাহকঃ ॥৩৬॥
অব্রবীচ্চ ততো রাজন্! দুর্য্যোধনমিদং বচঃ। এষ তে নিহতো বন্ধুস্ত্বয়া দৃষ্টোঽস্য বিক্রমঃ ॥৩৭॥
পুনর্দ্রষ্টাসি কর্ণস্য নিষ্ঠামেতাং তথাত্মনঃ। স্বধর্ম্মমর্থং কামঞ্চ ত্রিতয়ং যোঽভিবাঞ্ছতি ॥৩৮॥
রিক্তপাণির্ন পশ্যেত রাজানং ব্রাহ্মণং স্ত্রিয়ম্। তিষ্ঠেদং তাবৎ সুপ্রীতো যাবৎ কর্ণং বধাম্যহম্।
এবমুক্ত্বা ততঃ প্রায়াৎ কর্ণং প্রতি নরেশ্বর!। কিরন্ শরগণাংস্তীক্ষ্ণান্ রুষিতো রণমূর্দ্ধনি ॥৪০॥
ততঃ সমভবদ্‌যুদ্ধং ঘোররূপং ভয়ানকম্। বিস্মাপনং মহারাজ! নররাক্ষসয়োর্ম্মৃধে ॥৪১॥

কিংপ্রমাণা হয়াস্তস্য রথকেতুর্ধনুস্তথা।
কীদৃশং বর্ম্ম চৈবাস্য শিরস্ত্রাণঞ্চ কীদৃশম্।
পৃষ্টস্ত্বমেতদাচক্ষ্ব কুশলো হ্যসি সঞ্জয়! ॥৭॥

সঞ্জয় উবাচ।

লোহিতাক্ষো মহাকায়স্তাম্রাস্যো নির্ণতোদরঃ।
ঊর্দ্ধরোমা হরিশ্মশ্রুঃ শঙ্কুকর্ণো মহাহনুঃ ॥৮॥
আকর্ণাদ্দারিতাস্যশ্চ তীক্ষ্ণদংষ্ট্রঃ করালবান্।
সুদীর্ঘতাম্রজিহ্বোষ্ঠো লম্বভ্রূঃ স্থূলনাসিকঃ ॥৯॥
নীলাঙ্গো লোহিতগ্রীবো গিরিবর্ষ্মা ভয়ঙ্করঃ।
মহাকায়ো মহাবাহুর্মহাশীর্ষো মহাবলঃ ॥১০॥
বিকৃতঃ পরুষস্পর্শো বিকটোদ্বদ্ধপিণ্ডিকঃ।
স্থূলস্ফিগ্‌গূঢ়নাভিশ্চ শিথিলোপচয়ো মহান্ ॥১১॥

ভারতকৌমুদী

কিমিতি। কিংপ্রমাণা কীদৃক্‌পরিমাণাঃ। কুশলোঽসি বক্তুমিতি শেষঃ ॥৭॥

লোহিতেতি। লোহিতাক্ষো রক্তনয়নঃ, মহাকায়ো দীর্ঘদেহঃ, তাম্রাস্যঃ তাম্রবর্ণমুখঃ, নির্ণতোদরো গভীরকুক্ষিঃ, ঊর্দ্ধানি রোমাণি যস্য সঃ, হরীণি পিঙ্গলবর্ণানি শ্মশ্রূণি মুখলোমানি যস্য সঃ, শঙ্কু ইব কর্ণৌ যস্য সঃ, মহান্ হনুরোষ্ঠাধোভাগো যস্য সঃ। আকর্ণাৎ দারিতমাস্যং মুখং যস্য সঃ, তীক্ষ্ণা দংষ্ট্রা দন্তা যস্য সঃ, করালানি ভীষণানি অঙ্গানি অস্য সন্তীতি করালবান্, সুদীর্ঘাস্তাম্রাশ্চ জিহ্বোষ্ঠা যস্য সঃ, লম্বে দীর্ঘে ভ্রুবৌ যস্য সঃ, স্থূলা নাসিকা যস্য সঃ। গিরিরিব দৃঢ়ং বর্ষ্ম শরীরং যস্য সঃ। মহাশীর্ষো বিশালমস্তকঃ। বিকৃতো মানুষান্যরূপাকৃতিঃ, বিকটং

সঞ্জয়! ঘটোৎকচের অশ্বগুলির প্রমাণ কিরূপ ছিল? তাহার রথের ধ্বজ ও ধনু কিপ্রকার ছিল? এবং উহার বর্ম্ম ও শিরস্ত্রাণ কীদৃশ ছিল? আমি প্রশ্ন করিলাম, তুমি এই বিষয়গুলি বল। কেন না, তুমি বলিতে বড়ই নিপুণ' ॥৭॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ঘটোৎকচের নয়নযুগল রক্তবর্ণ, দেহ দীর্ঘ, মুখ তাম্রবর্ণ, উদর গভীর, লোমগুলি উঁচু উঁচু, দাড়ি পিঙ্গলবর্ণ, কাণ দুখানা পেরেকের মত সরু, ওষ্ঠের নিম্নভাগ বিশাল মুখের ফাঁক কাণপর্য্যন্ত, দন্ত সকল তীক্ষ্ণ, অঙ্গগুলি ভীষণ, জিহ্বা ও ওষ্ঠ অতিদীর্ঘ ও তাম্রবর্ণ, ভ্রূযুগল দীর্ঘ, নাসিকাটা স্থূল, অঙ্গ সকল নীলবর্ণ, কিন্তু গ্রীবা রক্তবর্ণ, শরীর পর্ব্বতের ন্যায়

(৮) ··তাম্রাস্যো ··নিম্নিতোদরঃ—বা নি। (১১)···বিকচোদ্বৃত্তপিণ্ডকঃ · নি,···বিকটো-দ্বদ্ধপিণ্ডকঃ—বা।

তথৈব হস্তাভরণী মহামায়োঽঙ্গদী তথা।
উরসাঽধারয়ন্নিষ্কমগ্নিমালাং যথাচলঃ ॥১২॥ (কুলকম্)

তস্য হেমময়ং চিত্রং বহুরূপাঙ্গশোভিতম্।
তোরণপ্রতিমং শুভ্রং কিরীটং মূর্দ্ধ্ন্যশোভত ॥১৩॥

কুণ্ডলে বালসূর্য্যাভে মালাং হেমময়ীং শুভাম্।
ধারয়ন্ বিপুলং কাংস্যং কবচঞ্চ মহাপ্রভম্ ॥১৪॥

কিঙ্কিণীশতনির্ঘোষং রক্তধ্বজপতাকিনম্।
ঋক্ষচর্ম্মাবনদ্ধাঙ্গং নল্বমাত্রং মহারথম্ ॥১৫॥

সর্ব্বায়ুধবরোপেতমাস্থিতো ধ্বজশালিনম্।
অষ্টচক্রসমাযুক্তং মেঘগম্ভীরনিস্বনম্ ॥১৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

যথা স্যাত্তথা উদ্বদ্ধা ঊর্দ্ধে সংযতা পিণ্ডিকা কেশগুচ্ছো যস্য সঃ। স্থূলে স্ফিচৌ নিতম্বৌ যস্য সঃ, গূঢনাভিঃ ক্ষুদ্রত্বানুগুপ্তনাভিঃ, শিথিলা উপচয়াঃ শিরা যস্য সঃ, মহান্ বিশালাকৃতিঃ। হস্তাভরণানি বলয়াদীনি অস্য সন্তীতি সঃ, অঙ্গদী কেয়ূরবান্। উরসা বক্ষসা, অচলো গিরির্যথ অগ্নিমালাম্, তথা নিষ্কং স্বর্ণমালামধারয়ৎ ॥৮—১২॥

তস্যেতি। বহুরূপৈর্নানাবিধৈরবয়বৈঃ শোভিতম্। শুভ্রং মুক্তানিকরখচিতত্বাৎ ॥১৩॥

কুণ্ডলে ইতি। বালসূর্য্যাভে নবোদিতসূর্য্যবদরুণবর্ণে। ধারয়ন্নাসীৎ ॥১৪॥

কিঙ্কিণীতি। কিঙ্কিণীশতস্য নির্ঘোষো যত্র তম্। ঋক্ষস্য ভল্লুকস্য চর্ম্মণা অবনদ্ধানি বেষ্টিতানি অঙ্গানি বহিরবয়বা যস্য তম্, নল্বমাত্রং চতসৃষু দিক্ষু চতুঃশতহস্তপরিমিতম্, "নল্বঃ কিষ্কুচতুঃশতম্" ইত্যমরঃ। আস্থিতঃ আরূঢো ঘটোৎকচঃ ॥১৫—১৬॥

---

দৃঢ, মস্তক বৃহৎ, আকৃতি বিকৃত, দেহের স্পর্শ কঠিন, মস্তকের উপরে বিকটভাবে কেশগুচ্ছ বদ্ধ, নিতম্বদ্বয় স্থূল, নাভি ক্ষুদ্র, দেহের শিরাগুলি শিথিল, হস্তে বলয় এবং বাহুতে কেয়ূর ছিল। এইরূপ মহাদেহ, মহাবাহু, মহাবল ও মহামায়াশালী ভয়ঙ্করমূর্ত্তি ঘটোৎকচ—পর্ব্বত যেমন মধ্যদেশে অগ্নিমালা ধারণ করে, সেইরূপ বক্ষে স্বর্ণমালা ধারণ করিতেছিল ॥৮—১২॥

স্বর্ণময়, বিচিত্র, বহুরূপ অবয়বে শোভিত এবং তোরণের ন্যায় বক্র একখানি শুভ্রবর্ণ মুকুট ঘটোৎকচের মস্তকে শোভা পাইতেছিল ॥১৩॥

ঘটোৎকচ দুই কর্ণে দুইটী নবোদিত সূর্য্যের ন্যায় অরুণবর্ণ কুণ্ডল, কণ্ঠে সুন্দর স্বর্ণময়ী মালা এবং দেহে বিশাল ও বিশেষ উজ্জ্বল একটা কাংস্যময় বর্ম্ম ধারণ করিতেছিল ॥১৪॥

আর ঘটোৎকচ একখানা বিশাল রথে আরোহণ করিয়াছিল; তাহার চারিদিকে চারিশত হাত পরিমাণ ছিল, তাহাতে শত শত কিঙ্কিণীর শব্দ হইতেছিল,

মত্তমাতঙ্গসঙ্কাশা লোহিতাক্ষা বিভীষণাঃ।
কালবর্ণসমাযুক্তা বলবন্তঃ শতং হয়াঃ ॥১৭॥
বহন্তো রাক্ষসং ঘোরং বালবন্তো জিতশ্রমাঃ।
বিপুলাভিঃ সটাভিস্তে হেষমাণা মুহুর্ম্মুহুঃ ॥১৮॥ (যুগ্মকম্)
রাক্ষসোঽস্য বিরূপাক্ষঃ সূতো দীপ্তাস্যকুণ্ডলঃ।
রশ্মিভিঃ সূর্য্যরশ্ম্যাভৈঃ সংজগ্রাহ হয়ান্ রণে ॥১৯॥
স তেন সহিতস্তস্থাবরুণেণ যথা রবিঃ।
সংসক্ত ইব চাভ্রেণ যথাদ্রির্মহতা মহান্ ॥২০॥

---

ভারতকৌমুদী

মত্তেতি। লোহিতাক্ষা রক্তনয়নাঃ। বহন্ত আসন্। বালবন্তঃ প্রশস্তগ্রীবালোমানঃ। সটাভির্জটাভিঃ; হেষমাণা হ্রেষারবং কুর্বাণাঃ ॥১৭—১৮॥

রাক্ষস ইতি। বিরূপাক্ষো নাম, দীপ্তান্যুজ্জ্বলানি আস্যং মুখং কুণ্ডলে চ যস্য সঃ ॥১৯॥

স ইতি। অরুণেন তদাখ্যেন সারথিনা। অভ্রেণ মেঘেন, অদ্রিঃ পর্ব্বতঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

দৃষ্টেতি ॥১—৮॥ করালবান্ ভীষণৈরবয়বৈরাচিতঃ ॥৯—১০॥ শিথিল উপচর শ্লোলাং যস্য ॥১১—১৬॥ কামবর্ণজবা ইচ্ছানুরূপো বর্ণো জবশ্চ যেষাম্ ॥১৭—১১৬॥

ইতি শ্রীমহাভারতে দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫১॥

---

রক্তবর্ণ ধ্বজে রক্তবর্ণ পতাকা দুলিতেছিল, তাহার সকল দিক্ ভল্লুকের চর্ম্মে বেষ্টিত ছিল, সর্ব্বপ্রকার উত্তম উত্তম অস্ত্র তাহার ভিতরে রাখিয়াছিল, বিশাল ধ্বজ প্রকাশ পাইতেছিল, আটটা চক্র ঘুরিতেছিল এবং তাহাতে মেঘের ন্যায় গম্ভীর শব্দ হইতেছিল ॥১৫—১৬॥

বলবান্, শ্রমশূন্য, ভীষণাকৃতি ও অনবরত হ্রেষারবকারী একশত অশ্ব সেই রথে ভীষণমূর্ত্তি ঘটোৎকচকে বহন করিতেছিল; সে অশ্বগুলির আকৃতি মত্ত-হস্তীর তুল্য, নয়নগুলি রক্তবর্ণ, দেহের বর্ণ কাল, গ্রীবার উপরে লোমগুলি উত্তম এবং মস্তকের উপরে বিশাল বিশাল জটা ছিল ॥১৭—১৮॥

উজ্জ্বলমুখ ও উজ্জ্বলকুণ্ডলধারী বিরূপাক্ষনামক এক রাক্ষসসারথি সূর্য্য-কিরণের ন্যায় দীপ্তিশালী অশ্বমুখরজ্জুগুলি ধারণ করিয়াছিল ॥১৯॥

অরুণসারথির সহিত সূর্য্যের ন্যায় ঘটোৎকচ সেই সারথির সহিত রথে অবস্থান করিতেছিল এবং বিশাল পর্ব্বত যেমন মহামেঘের সঙ্গে মিলিত হয়, সেইরূপ ঘটোৎকচ সেই সারথির সঙ্গে মিলিত হইয়াছিল ॥২০॥

---

(১৭)... কামবর্ণজবাযুক্তাঃ—পি বঙ্গ বর্দ্ধ। (১৮)...বলবন্তো জিতক্লমাঃ—পি বঙ্গ বর্দ্ধ।

দিবস্পৃক্ সুমহান্ কেতুঃ স্যন্দনেঽস্য সমুচ্ছ্রিতঃ।
রক্তোত্তমাঙ্গঃ ক্রব্যাদো গৃধ্রঃ পরমভীষণঃ ॥২১॥
বাসবাশনিনির্ঘোষং দৃঢ়জ্যমতিবিক্ষিপন্।
ব্যক্তং কিষ্কুপরিণাহং দ্বাদশারত্নি কার্ম্মুকম্ ॥২২॥
রথাক্ষমাত্রৈরিষুভিঃ সর্ব্বাঃ প্রচ্ছাদয়ন্ দিশঃ।
তস্যাং বীরাপহারিণ্যাং নিশায়াং কর্ণমভ্যয়াৎ ॥২৩॥ (যুগ্মকম্)
তস্য বিক্ষিপতশ্চাপং রথে বিষ্টভ্য তিষ্ঠতঃ।
অশ্রূয়ত ধনুর্ঘোষো বিস্ফূর্জিতমিবাশনেঃ ॥২৪॥
তেন বিত্রাস্যমানানি তব সৈন্যানি ভারত !।
সমকম্পন্ত সর্বাণি সিন্ধোরিব মহোর্ম্ময়ঃ ॥২৫॥

---

ভারতকৌমুদী

দিবেতি। দিবস্পৃক্ গগনস্পর্শী কেতুর্ধ্বজঃ, স্যন্দনে রথে, সমুচ্ছ্রিত উত্তোলিতঃ। রক্তং রক্তবর্ণমুত্তমাঙ্গং শিরো যস্য সঃ, ক্রব্যাদো মাংসভোজী, গৃধ্রঃ পক্ষিবিশেষ আসীৎ ॥২১॥

বাসবেতি। বাসবাশনেরিন্দ্রবজ্রস্যেব নির্ঘোষো যস্য তৎ, দৃঢ়া জ্যা গুণো যস্য তৎ। ব্যক্তং ধ্রুবম্, কিষ্কুর্হস্ত এব পরীণাহো বিশালতা ব্যাসো যস্য তৎ, "কিষ্কুর্হস্তে বিতস্তৌ চ" ইত্যমরঃ, দ্বাদশ অরত্নয়ো নিষ্কনিষ্ঠহস্তা দৈর্ঘ্যপরিমাণানি যস্য তত্তাদৃশঞ্চ কার্ম্মুকম্, অতি বিক্ষিপন্ অতিশয়েনাকর্ষন্। রথস্য অক্ষমাত্রৈর্দীর্ঘদারুপ্রমাণৈঃ ইষুভির্বাণৈঃ সর্ব্বা দিশঃ প্রচ্ছাদয়ন্, বীরপহারিণ্যাং বীরবিনাশিন্যাং তস্যাং নিশায়াম্, কর্ণমভ্যয়াদ্ঘটোৎকচঃ ॥২২—২৩॥

তস্যেতি। বিষ্টভ্য আশ্রিত্য আরুহ্য। বিস্ফূর্জিতং ধ্বনিঃ, অশনের্বজ্রস্য ॥২৪॥

তেনেতি। বিত্রাস্যমানানি বিশেষভয়ং প্রাপ্যমাণানি। সিন্ধোঃ সাগরস্য ॥২৫॥

---

ঘটোৎকচের রথে একটা গগনস্পর্শী অতিবিশাল ধ্বজ উত্তোলিত ছিল এবং তাহার উপরে একটা রক্তবর্ণমস্তক ও মাংসভোজী অতিভীষণ গৃধ্রপক্ষী রহিয়াছিল ॥২১॥

এইরূপ রথে থাকিয়া ঘটোৎকচ ধনু আকর্ষণ করতঃ বাণসমূহে সকল দিক্ আবৃত করিতে করিতে সেই বীরনাশক রাত্রিতে কর্ণের দিকে ধাবিত হইল। তখন বজ্রশব্দের ন্যায় সেই ধনুর শব্দ হইতেছিল এবং সে ধনুর গুণ দৃঢ়, ব্যাস একহস্তপরিমিত ও দৈর্ঘ্য দ্বাদশ অরত্নিপ্রমাণ ছিল; আর বাণগুলিও রথের দীর্ঘদারুর ন্যায় দীর্ঘ ও স্থূল ছিল ॥২২—২৩॥

ঘটোৎকচ রথে থাকিয়া যখন ধনু আকর্ষণ করিতেছিল, তখন বজ্রের শব্দের ন্যায় সেই ধনুর শব্দ শুনা যাইতেছিল ॥২৪॥

---

(২৫) তেন হি ত্রাস্যমানানি⋯বর্দ্ধ।

তমাপতন্তং সংপ্রেক্ষ্য বিরূপাক্ষং বিভীষণম্।
উৎস্ময়ন্নিব রাধেয়স্ত্বরমাণো ন্যবারয়ৎ ॥২৬॥
তত. কর্ণোঽভ্যয়াদেনমস্যন্নস্যন্তমন্তিকাৎ।
মাতঙ্গ ইব মাতঙ্গং যূথর্ষভমিবর্ষভঃ ॥২৭॥
স সন্নিপাতস্তুমুলস্তয়োরাসীদ্বিশাংপতে!।
কর্ণরাক্ষসয়ো রাজন্নিন্দ্রশম্বরয়োরিব ॥২৮॥
তৌ প্রগৃহ্য মহাবেগে ধনুষী ভীমনিস্বনে।
প্রাচ্ছাদয়েতামন্যোন্যং তক্ষমাণৌ মহেষুভিঃ ॥২৯॥
ততঃ পূর্ণায়তোৎসৃষ্টৈরিষুভির্নতপর্ব্বভিঃ।
ব্যদারয়েতামন্যোন্যং কাংস্যে নির্ভিদ্য বর্ম্মণী ॥৩০॥

---

ভারতকৌমুদী

তমিতি। বিরূপাক্ষং বিকৃতনয়নম্। উৎস্ময়ন্ ঈষদ্ধসন্ ॥২৬॥
তত ইতি। অস্যন্ বাণান্ ক্ষিপন্, অস্যন্তং বাণান্ ক্ষিপন্তম্। ঋষভো বৃষঃ ॥২৭॥
স ইতি। সন্নিপাতো যুদ্ধসংঘর্ষঃ। শম্বরো নামাসুরঃ ॥২৮॥
তাবিতি। মহাবেগে বাণানাং মহাবেগজনকে। তক্ষমাণৌ তনূকুর্ব্বন্তৌ বিদারয়ন্তৌ ॥২৯॥
তত ইতি। পূর্ণমায়তে আকৃষ্টে যে ধনুষী তাভ্যামুৎসৃষ্টৈর্নিক্ষিপ্তৈঃ ॥৩০॥

---

ভরতনন্দন! তখন আপনার সমস্ত সৈন্যই অত্যন্তভীত হইয়া সমুদ্রের বিশাল তরঙ্গসমূহের ন্যায় বিচলিত হইয়া পড়িল ॥২৫॥

বিকৃতনয়ন ও ভীষণমূর্ত্তি সেই ঘটোৎকচকে আসিতে দেখিয়া কর্ণ ঈষৎ হাস্য করতই যেন তাহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥২৬॥

ঘটোৎকচ বাণক্ষেপ করিতে করিতে নিকটবর্ত্তী হইতে লাগিলে, হস্তী যেমন হস্তীর দিকে যায় এবং বৃষ যেরূপ যূথশ্রেষ্ঠ বৃষের প্রতি ধাবিত হয়, তেমন কর্ণও বাণক্ষেপ করিতে করিতে ঘটোৎকচের দিকে ধাবিত হইলেন ॥২৭॥

নরনাথ রাজা! তখন ইন্দ্র ও শম্বরাসুরের ন্যায় কর্ণ ও ঘটোৎকচের তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥২৮॥

তাঁহারা সুদৃঢ় ও ভয়ঙ্করশব্দকারী দুইখানা ধনু ধারণ করিয়া মহাবাণদ্বারা বিদারণ করিতে থাকিয়া পরস্পর আচ্ছাদন করিলেন ॥২৯॥

তদনন্তর তাঁহারা ধনু দুইখানা পূর্ণ আকর্ষণপূর্ব্বক নতপর্ব্ব বাণসমূহ নিক্ষেপে কাংস্যবর্ম্ম ভেদ করিয়া পরস্পর বিদারণ করিতে লাগিলেন ॥৩০॥

---

(২৬)…ত্বরমাণোঽভ্যবারয়ৎ—পি বা নি। (৩০)…ব্যবারয়েতামন্যোন্যম্—বা নি।

তৌ নখৈরিব শার্দ্দূলৌ দন্তৈরিব মহাদ্বিপৌ।
রথশক্তিভিরন্যোন্যং বিশিখৈশ্চ ততক্ষতুঃ ॥৩১॥
সংছিন্দন্তৌ চ গাত্রাণি সন্দধানৌ চ সায়কান্।
দহন্তৌ চ শরোল্কাভির্দুষ্প্রেক্ষ্যৌ চ বভূবতুঃ ॥৩২॥
তৌ তু বিক্ষতসর্ব্বাঙ্গৌ রুধিরৌঘপরিপ্লুতৌ।
ব্যভ্রাজেতাং যথা বারি স্রবন্তৌ গৈরিকাচলৌ ॥৩৩॥
তৌ শরাগ্রবিভুন্নাঙ্গৌ নির্ভিন্দন্তৌ পরস্পরম্!
নাকম্পয়েতামন্যোন্যং যতমানৌ মহাদ্যুতী ॥৩৪॥
তৎ প্রবৃত্তং নিশাযুদ্ধং চিরং সমমিবাভবৎ।
প্রাণয়োর্দীব্যতো রাজন্! কর্ণরাক্ষসয়োর্ম্মৃধে ॥৩৫॥

---

ভারতকৌমুদী

তাবিতি। রথে স্থিতাঃ শক্তয়োঽস্ত্রবিশেষা রথশক্তয়স্তাভিঃ ॥৩১॥
সমিতি। শরা এবোল্কা উজ্জ্বলদীর্ঘত্বাত্তাভিঃ ॥৩২॥
তাবিতি। স্রবন্তৌ নিঃসারয়ন্তৌ, গৈরিকাচলৌ গৈরিকধাতুযুক্তৌ গিরী ॥৩৩॥
তাবিতি। শরাগ্রৈর্বিভুন্নানি বিশেষব্যথিতানি অঙ্গানি যয়োস্তৌ ॥৩৪॥
তদিতি। প্রাণয়োঃ সম্বন্ধে দীব্যতোঃ ক্রীড়াং কুর্বতোঃ। মৃধে রণস্থলে ॥৩৫॥

---

নখদ্বারা দুইটা ব্যাঘ্রের ন্যায় এবং দন্তদ্বারা দুইটা হস্তীর তুল্য কর্ণ ও ঘটোৎকচ রথশক্তি ও বাণদ্বারা পরস্পর বিদীর্ণ করিতে থাকিলেন ॥৩১॥

তাঁহারা বাণসন্ধান, গাত্রচ্ছেদন ও বাণরূপ উল্কাদ্বারা গাত্র দগ্ধ করিতে থাকিয়া সকলেরই দুষ্প্রেক্ষ্য হইয়া উঠিলেন ॥৩২॥

ক্রমে তাঁহাদের সমস্ত অঙ্গ ক্ষত-বিক্ষত হইয়া গেল এবং রক্তের প্রবাহে সিক্ত হইতে থাকিল। সুতরাং তাঁহারা জলস্রাবী দুইটা গৈরিকপর্ব্বতের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৩৩॥

মহাতেজা ও জয়ে যত্নবান্ কর্ণ এবং ঘটোৎকচ যখন পরস্পরকে বিদারণ করিতে লাগিলেন, তখন তাঁহাদের সমস্ত অঙ্গ বাণাগ্রে ক্ষত-বিক্ষত হইয়া গেল; তথাপি তাঁহারা পরস্পরকে বিচলিত করিতে পারিলেন না ॥৩৪॥

রাজা! তখন কর্ণ ও ঘটোৎকচ যেন পরস্পর প্রাণদ্বারা খেলা করিতেছিলেন; সেই অবস্থায় তাঁহাদের সেই রাত্রিযুদ্ধ দীর্ঘকাল যেন সমানভাবেই চলিল ॥৩৫॥

---

(৩১)…প্রদহন্তৌ শরোল্কাভিঃ—পি। (৩৩)—বিভ্রাজেতাং যথা বারি—বা নি।

তস্য সন্দধতস্তীক্ষ্ণান্ শরাংশ্চাসক্তমস্যতঃ।
ধনুর্ঘোষেণ বিত্রস্তাঃ স্বে পরে চ তদাভবন্ ॥৩৬॥
ঘটোৎকচং যদা কর্ণো বিশেষয়তি নো নৃপ!।
ততঃ প্রাদুশ্চকারাস্ত্রং দিব্যমস্ত্রবিদাং বরঃ ॥৩৭॥
কর্ণেন বিহিতং দৃষ্ট্বা দিব্যমস্ত্রং ঘটোৎকচঃ।
প্রাদুশ্চক্রে মহামায়াং রাক্ষসঃ পাণ্ডুনন্দনঃ ॥৩৮॥
শূলমুদ্গরধারিণ্যা শৈলপাদপহস্তয়া।
রক্ষসাং ঘোররূপাণাং মহত্যা সেনয়া বৃতঃ ॥৩৯॥ (যুগ্মকম্)
তমুদ্যতমহাচাপং দৃষ্ট্বা তে ব্যথিতা নৃপাঃ।
ভূতান্তকমিবায়ান্তং কালদণ্ডোগ্রধারিণম্ ॥৪০॥
ঘটোৎকচপ্রমুক্তেন সিংহনাদেন ভীষিতাঃ!
প্রসুস্রুবুর্গজা মূত্রং বিব্যথুশ্চ নরা ভৃশম্ ॥৪১॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। তস্যোভয়স্য। আসক্তং পরস্পরং লগ্নং যথা স্যাত্তথা অস্যতো বাণান্ ক্ষিপতঃ ॥৩৬॥

ঘটোৎকচমিতি। নো বিশেষয়তি নাতিক্রামতি। প্রাদুশ্চকার আবিষ্কৃতবান্ ॥৩৭॥

কর্ণেনেতি। পাণ্ডূনাং পাণ্ডবানাং নন্দন আনন্দকরঃ। মহামায়ামাহ শূলেত্যাদিনা ॥৩৮-৩৯॥

তমিতি। ভূতান্তকং যমম্। অগ্নিষ্টোকাদিবদুগ্রশব্দস্য পরনিপাতঃ ॥৪০॥

---

তৎকালে তাঁহারা দুই জনই তীক্ষ্ণ বাণ সকল সন্ধান ও পরস্পর সংলগ্নভাবে ক্ষেপ করিতেছিলেন। সুতরাং তখন তাঁহাদের ধনুর শব্দে স্বপক্ষ ও বিপক্ষের সৈন্যেরা বিত্রস্ত হইতে থাকিল ॥৩৬॥

রাজা! অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ কর্ণ যখন ঘটোৎকচকে অতিক্রম করিতে পারিলেন না, তখন তিনি এক অলৌকিক অস্ত্র আবিষ্কার করিলেন ॥৩৭॥

কর্ণ অলৌকিক অস্ত্র আবিষ্কার করিয়াছেন দেখিয়া পাণ্ডবনন্দন ঘটোৎকচও মহামায়া আবিষ্কার করিল। তখন শূল, মুদ্গর, প্রস্তর ও বৃক্ষধারী ভয়ঙ্কর ও বিশাল রাক্ষসসৈন্যে ঘটোৎকচ পরিবেষ্টিত হইয়া গেল ॥৩৮—৩৯॥

ক্রমে ঘটোৎকচ মহাধনু উত্তোলন করিয়া ভীষণ-কালদণ্ডধারী যমের ন্যায় আসিতেছে দেখিয়া কুরুপক্ষীয় রাজারা ভীত হইয়া পড়িলেন ॥৪০॥

---

(৩৭)…ততঃ প্রাদুরবোদ্দিব্যমস্ত্রমস্ত্রবিদাং বরঃ—বঙ্গ বর্দ্ধ বা নি। (৩৮) কর্ণেন সন্ধিতং দৃষ্ট্বা—বা নি। (৪১) ঘটোৎকচপ্রযুক্তেন—বা নি।

ততোঽশ্মবৃষ্টিরত্যুগ্রা মহত্যাসীৎ সমন্ততঃ।
অর্দ্ধরাত্রেঽধিকবলৈর্বিমুক্তা রক্ষসাং বলৈঃ ॥৪২॥
আয়সানি চ চক্রাণি ভুষুণ্ড্যঃ শক্তিতোমরাঃ।
পতন্ত্যবিরলাঃ শূলাঃ শতঘ্ন্যঃ পট্টিশাস্তথা ॥৪৩॥
তদুগ্রমতিরৌদ্রঞ্চ দৃষ্ট্বা যুদ্ধং নরাধিপ !।
পুত্ত্রাশ্চ তব যোধাশ্চ ব্যথিতা বিপ্রদুদ্রুবুঃ ॥৪৪॥
তত্রৈকোঽস্ত্রবলশ্লাঘী কর্ণো মানী ন বিব্যথে।
ব্যধমচ্চ শরৈর্মায়াং ঘটোৎকচবিনির্ম্মিতাম্ ॥৪৫॥
মায়ায়াস্তু প্রহীণায়ামমর্ষী স ঘটোৎকচঃ।
বিসসর্জ্জ শরান্ ঘোরান্ সূতপুত্ত্রং ত আবিশন্ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

ঘটোৎকচেতি। ভীষিতা ভয়ং প্রাপিতাঃ। বিব্যথুর্ভয়েনেতি ভাবঃ ॥৪১॥
তত ইতি। অশ্মনাং শিলানাং বৃষ্টিঃ। অর্দ্ধরাত্রবশাদেবাধিকবলৈরিত্যর্থঃ ॥৪২॥
আয়সানীতি। আয়সানি লৌহময়ানি। অবিরলা নিরন্তরাঃ ॥৪৩॥
তদিতি। উগ্রং ভীষণম্, অতিরৌদ্রমতিতীব্রম্। বিপ্রদুদ্রুবুঃ অপসৃতবন্তঃ ॥৪৪॥
তত্রেতি। মানিত্বাদেব না বিব্যথে ভয়েন ব্যথাং ন প্রাপ। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৪৫॥
মায়ায়ামিতি। প্রহীণায়াং বিনষ্টায়াম্, অমর্ষী ক্রোধী সন্ ॥৪৬॥

---

ঘটোৎকচের সিংহনাদে ভীত হইয়া হস্তী সকল মূত্রত্যাগ করিতে লাগিল এবং মানুষেরাও অত্যন্তভীত হইয়া পড়িল ॥৪১।

তাহার পর সেই অর্দ্ধরাত্রসময়ে অধিকবলশালি-রাক্ষসগণ-নিক্ষিপ্ত অতিভীষণ মহাশিলাবৃষ্টি সকল দিকে পতিত হইতে লাগিল ॥৪২॥

এবং লৌহচক্র, ভুষুণ্ডী, শক্তি, তোমর, শূল, শতঘ্নী ও পট্টিশ সকল নিরন্তর পতিত হইতে থাকিল ॥৪৩॥

নরনাথ! সেই ভীষণ ও অতিতীব্র যুদ্ধ দেখিয়া আপনার পুত্ত্রেরা ও যোদ্ধারা ভীত হইয়া অপসরণ করিতে লাগিলেন ॥৪৪॥

কিন্তু তাঁহাদের মধ্যে অস্ত্রবলশ্লাঘী ও অভিমানী একমাত্র কর্ণই ভীত হইলেন না; বরং তিনি বাণদ্বারা ঘটোৎকচকৃত মায়া বিনষ্ট করিলেন ॥৪৫॥

মায়া বিনষ্ট হইলে, ঘটোৎকচ আরও ক্রুদ্ধ হইয়া ভয়ঙ্কর বাণ সকল নিক্ষেপ করিতে লাগিল; সেই বাণগুলিও যাইয়া কর্ণের দেহে প্রবেশ করিতে থাকিল ॥৪৬॥

ততস্তে রুধিরাভ্যক্তা ভিত্বা কর্ণং মহাহবে।
বিবিশুর্ধরণীং বাণাঃ সংক্রুদ্ধা ইব পন্নগাঃ ॥৪৭॥
সূতপুত্রস্তু সংক্রুদ্ধো লঘুহস্তঃ প্রতাপবান্।
ঘটোৎকচমতিক্রম্য বিভেদ দশভিঃ শরৈঃ ॥৪৮॥
ঘটোৎকচো বিনির্ভিন্নঃ সূতপুত্রেণ মর্ম্মসু।
চক্রং দিব্যং সহস্রারমগৃহ্নাদ্‌ব্যথিতো ভৃশম্ ॥৪৯॥
ক্ষুরান্তং বালসূর্য্যাভং মণিরত্নবিভূষিতম্।
চিক্ষেপাধিরথেঃ ক্রুদ্ধো ভৈমসেনির্জিঘাংসয়া ॥৫০॥ (যুগ্মকম্)
প্রবিদ্ধমতিবেগেন বিক্ষিপ্তং কর্ণসায়কৈঃ।
অভাগ্যস্যেব সঙ্কল্পস্তন্মোঘমপতদ্ভুবি ॥৫১॥
ঘটোৎকচস্তু সংক্রুদ্ধো দৃষ্ট্বা চক্রং নিপাতিতম্।
কর্ণং প্রাচ্ছাদয়দ্বাণৈঃ স্বর্ভানুরিব ভাস্করম্ ॥৫২॥

ভারতকৌমুদী

তত ইতি। মহাহবে মহাযুদ্ধে ॥৪৭॥

সূতেতি। লঘুহস্তঃ অস্ত্রক্ষেপে শীঘ্রহস্তঃ। অতিক্রম্য অভিভূয় ॥৪৮॥

ঘটোৎকচ ইতি। সহস্রম্ অরা অভ্যন্তরতির্য্যগ্‌দারূণি যস্য তৎ। ক্ষুরান্তং ক্ষুরবৎ সুধারম্। আধিরথেঃ কর্ণস্যোপরি, ভৈমসেনির্ভীমসেনপুত্রঃ, জিঘাংসয়া হন্তুমিচ্ছয়া ॥৪৯—৫০॥

প্রেতি। প্রবিদ্ধং ঘূর্ণিতম্। অভাগ্যস্য অনস্য। মোঘং ব্যর্থং সৎ ॥৫১॥

ঘটোৎকচ ইতি। স্বর্ভানুঃ ভূমিচ্ছায়ারূপো রাহুঃ ॥৫২॥

ক্রমে সেই বাণগুলি কর্ণের দেহ ভেদ করিয়া রক্তাক্ত হইয়া ক্রুদ্ধ সর্পগণের ন্যায় ভূতলে প্রবেশ করিতে লাগিল ॥৪৭॥

কিন্তু লঘুহস্ত ও প্রতাপশালী কর্ণ তখন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অভিভূত করিয়া দশটা বাণদ্বারা ঘটোৎকচকে বিদারণ করিলেন ॥৪৮॥

কর্ণ মর্ম্মস্থানগুলিতে গুরুতর বিদীর্ণ করিলে, ভীমসেননন্দন ঘটোৎকচ অতিশয় ব্যথিত ও ক্রুদ্ধ হইয়া কর্ণকে বধ করিবার ইচ্ছা করিয়া অলৌকিক, সহস্র-তির্যক্‌কাষ্ঠযুক্ত, ক্ষুরধার, নবোদিত সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং মণি-রত্ন-বিভূষিত একটা চক্র গ্রহণ করিল ও তাহা কর্ণের উপরে নিক্ষেপ করিল ॥৪৯—৫০॥

অতিবেগে নিক্ষিপ্ত ও ঘূর্ণিত সেই চক্রটা, ভাগ্যহীন লোকের অভিলাষের ন্যায় কর্ণের বাণে ব্যর্থ হইয়া ভূতলে পতিত হইল ॥৫১॥

(৪৭) ততস্তে রুধিরাসিক্তাঃ—পি বর্দ্ধ।

সূতপুত্রস্ত্বসংভ্রান্তো রুদ্রোপেন্দ্রেন্দ্রবিক্রমঃ ।
ঘটোৎকচরথং তূর্ণং ছাদয়ামাস পত্রিভিঃ ॥৫৩॥
ঘটোৎকচেন ক্রুদ্ধেন গদা হেমাঙ্গদা তদা ।
ক্ষিপ্তা ভ্রাম্য শরৈঃ সাপি কর্ণেনাভ্যাহতাপতৎ ॥৫৪॥
ততোঽন্তরীক্ষমুৎপত্য কালমেঘ ইবোন্নদন্ ।
প্রববর্ষ মহাকায়ো দ্রুমবর্ষং নভস্তলাৎ ॥৫৫॥
ততো মায়াবিনং কর্ণো ভীমসেনসুতং দিবি ।
মার্গণৈরভিবিব্যাধ ঘনং সূর্য্য ইবাংশুভিঃ ॥৫৬॥
তস্য সর্ব্বান্ হয়ান্ হত্বা সংছিদ্য শতধা রথম্ ।
অভ্যবর্ষচ্ছরৈঃ কর্ণঃ পর্জন্য ইব বৃষ্টিভিঃ ॥৫৭॥

ভারতকৌমুদী

সূতেতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ, রুদ্রস্য উপেন্দ্রস্য বিষ্ণোরিন্দ্রস্যেব চ বিক্রমো যস্য সঃ ॥৫৩॥

ঘটোৎকচেনেতি। হেম্নঃ স্বর্ণস্য অঙ্গদং কেয়ূরং যস্যাং সা। ভ্রাম্য ঘূর্ণয়িত্বা ॥৫৪॥

তত ইতি। উন্নদন্ উদ্গর্জ্জন্। প্রববর্ষ চকার। দ্রুমবর্ষং বৃক্ষবৃষ্টিম্ ॥৫৫॥

তত ইতি। মার্গণৈর্বাণৈঃ, ঘনং মেঘম্ ॥৫৬॥

তস্যেতি। অভ্যবর্ষৎ আকাশস্থং ঘটোৎকচমেব। পর্জন্যো মেঘঃ ॥৫৭॥

---

চক্রটা নিপাতিত হইল দেখিয়া ঘটোৎকচ আরও ক্রুদ্ধ হইয়া—রাহু যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ বাণদ্বারা কর্ণকে আবৃত করিল ॥৫২॥

কিন্তু রুদ্র, বিষ্ণু ও ইন্দ্রের ন্যায় বিক্রমশালী কর্ণ অবিচলিত থাকিয়াই বাণদ্বারা সত্বর ঘটোৎকচের রথখানাকেই আবৃত করিয়া ফেলিলেন ॥৫৩॥

তখন ঘটোৎকচ অতিশয় ক্রুদ্ধ হইয়া স্বর্ণভূষিত একটা গদা ঘূর্ণিত করিয়া নিক্ষেপ করিল ; পরে সেটাও কর্ণের বাণে প্রতিহত হইয়া পতিত হইল ॥৫৪॥

তদনন্তর বিশালদেহ ঘটোৎকচ আকাশে উঠিয়া কৃষ্ণবর্ণ মেঘের ন্যায় উচ্চস্বরে গর্জ্জন করিতে থাকিয়া আকাশ হইতে বৃক্ষবর্ষণ করিতে লাগিল ॥৫৫॥

তৎপরে সূর্য্য যেমন কিরণদ্বারা মেঘ বিদ্ধ করেন, সেইরূপ কর্ণ বাণদ্বারা আকাশেই মায়াবী ঘটোৎকচকে বিদ্ধ করিতে থাকিলেন ॥৫৬॥

ক্রমে কর্ণ ঘটোৎকচের সমস্ত অশ্ব বধ এবং রথখানাকে শতখণ্ডে ছেদন করিয়া মেঘের ন্যায় ঘটোৎকচের উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৫৭॥

---

(৫৩)···রুদ্রেন্দ্রোপেন্দ্রবিক্রমঃ—পি।

ন চাস্যাসীদনির্ভিন্নং গাত্রে হ্যঙ্গুলমন্তরম্।
সোঽদৃশ্যত মুহূর্ত্তেন শ্বাবিচ্ছললিতো যথা ॥৫৮॥
ন হয়ান্ ন রথং তস্য ন ধ্বজং ন ঘটোৎকচম্।
দৃষ্টবন্তঃ স্ম সমরে শরৌঘৈরভিসংপ্লুতম্ ॥৫৯॥
স তু কর্ণস্য তদ্দিব্যমস্ত্রমস্ত্রেণ শাতয়ন্।
মায়াযুদ্ধেন মায়াবী সূতপুত্রমযোধয়ৎ ॥৬০॥
সোঽযোধয়ত্তদা কর্ণং মায়য়া লাঘবেন চ।
অলক্ষ্যমাণানি দিবি শরজালানি চাপতন্ ॥৬১॥
ভৈমসেনির্মহামায়ো মায়য়া কুরুসত্তম!।
বিচচার মহাকায়ো মোহয়ন্নিব ভারত! ॥৬২॥

ভারতকৌমুদী

নেতি। অন্তরমবকাশঃ। শ্বাবিৎ পশুবিশেষঃ, শললিতঃ কণ্টকিতঃ ॥৫৮॥
নেতি। দৃষ্টবন্তো বয়ম্। অভিসংপ্লুতং সর্ব্বতঃ সমাবৃতম্ ॥৫৯॥
স ইতি। দিব্যং স্বর্গীয়ম্, শাতয়ন্ বিনাশয়ন্ ॥৬০॥
স ইতি। লাঘবেন ত্বরয়া। অলক্ষ্যমাণানি লাঘবাদেবাদৃশ্যমানানি ॥৬১॥
ভৈমেতি। ভৈমসেনির্ভীমসেনপুত্রো ঘটোৎকচঃ। মোহয়ন্ কুরুযোধান্ ॥৬২॥

---

তখন ঘটোৎকচের শরীরের দুই আঙ্গুল স্থানও অবিদীর্ণ বা ফাঁক্ থাকিল না। সুতরাং মুহূর্ত্তমধ্যেই ঘটোৎকচকে কণ্টকপূর্ণ শেজারুর ন্যায় দেখা যাইতে থাকিল ॥৫৮॥

কর্ণের বাণে একেবারে আবৃত হইয়া যাওয়ায় ঘটোৎকচের অশ্ব, রথ, ধ্বজ বা তাহাকে আমরা দেখিতে পাইলাম না ॥৫৯॥

তখন মায়াবী ঘটোৎকচ আপন অস্ত্রে কর্ণের সেই অলৌকিক অস্ত্র বিনষ্ট করিয়া কর্ণের সহিত মায়াযুদ্ধ করিতে লাগিল ॥৬০॥

সেই সময়ে ঘটোৎকচ মায়া সহকারে সত্বর কর্ণের সহিত যুদ্ধ করিতে থাকিল। তাহাতে আকাশে দৃষ্টিগোচর না হইয়াই বাণ সকল পতিত হইতে লাগিল ॥৬১॥

কৌরবশ্রেষ্ঠ ভরতনন্দন! পরে মহামায়াশালী ও বিশালদেহ ঘটোৎকচ কৌরবযোদ্ধাদিগকে মুগ্ধ করতই যেন বিচরণ করিতে থাকিল ॥৬২॥

---

(৫৯)...শরৌঘৈরভিসংবৃতম্—নি।

স তু কৃত্বা বিরূপাণি বদনান্যশুভাননঃ।
অগ্রসৎ সূতপুত্রস্য দিব্যান্যস্ত্রাণি মায়য়া ॥৬৩॥
পুনশ্চাপি মহাকায়ঃ সংছিন্নঃ শতধা রণে।
গতসত্ত্বো নিরুৎসাহঃ পতিতঃ খাদ্ব্যদৃশ্যত ॥৬৪॥
তং হতং মন্যমানাঃ স্ম প্রাণদন্ কুরুপুঙ্গবাঃ।
অথ দেহৈর্নবৈরন্যৈর্দিক্ষু সর্বাস্বদৃশ্যত ॥৬৫॥
পুনশ্চাপি মহাকায়ঃ শতশীর্ষঃ শতোদরঃ
ব্যদৃশ্যত মহাবাহুর্মৈনাক ইব পর্ব্বতঃ ॥৬৬॥
অঙ্গুষ্ঠমাত্রো ভূত্বা চ পুনরেব স রাক্ষসঃ।
সাগরোর্ম্মিরিবোদ্ধূতস্তির্য্যগূর্দ্ধমবর্ত্তত ॥৬৭॥
বসুধাং দারয়িত্বা চ পুনরপ্সু ন্যমজ্জত।
অদৃশ্যত তদা তত্র পুনরুন্মজ্জিতোঽন্যতঃ ॥৬৮॥

---

ভারতকৌমুদী

স ইতি। বিরূপাণি বিবিধরূপাণি, অশুভাননঃ স্বত এবাসুন্দরমুখঃ ॥৬৩॥
পুনরিতি। সংছিন্নো বিদীর্ণঃ। গতসত্ত্বঃ শতাঘাতাদ্দুর্বলীভূতঃ। খাদাকাশাৎ ॥৬৪॥
তমিতি। স্মশব্দঃ পাদপূরণে। প্রাণদন্ আনন্দেন ॥৬৫॥
পুনরিতি। শতং শীর্ষাণি শিরাংসি যস্য সঃ ॥৬৬॥
অঙ্গুষ্ঠেতি। সাগরস্য ঊর্ম্মিস্তরঙ্গঃ, উদ্ধূত আকাশমুৎপতিতঃ ॥৬৭॥

ক্রমে বিকটমুখ ঘটোৎকচ মায়ার প্রভাবে বিবিধরূপ বহুতর মুখ আবিষ্কার করিয়া কর্ণের দিব্য অস্ত্র সকল গ্রাস করিতে লাগিল ॥৬৩॥

আবার দেখা গেল—বিশালদেহ ঘটোৎকচ কর্ণের বাণে শতধা বিদীর্ণ, দুর্ব্বল ও নিরুৎসাহ হইয়া আকাশ হইতে পতিত হইল ॥৬৪॥

তখন কৌরবশ্রেষ্ঠেরা তাহাকে নিহত মনে করিয়া আনন্দে কোলাহল করিতে লাগিলেন। তাহার পরেই আবার তাহাকে অন্য নূতন শরীরে সকল দিকে দেখা যাইতে লাগিল। ॥৬৫॥

পরক্ষণেই আবার বিশালশরীর, শতমস্তক, শতোদর ও বিশালবাহু হইয়া মৈনাকপর্ব্বতের ন্যায় দৃষ্টিগোচর হইতে থাকিল ॥৬৬॥

পুনরায় সেই রাক্ষস অঙ্গুষ্ঠপ্রমাণ হইয়া সমুদ্রতরঙ্গের ন্যায় উঠিয়া পার্শ্বে ও উপরে থাকিতে লাগিল ॥৬৭॥

---

(৬৩) স স্ম কৃত্বা…পি বঙ্গ বর্দ্ধ,…বদনান্যশুভানি চ—বা নি। (৬৭)…তির্য্যগূর্দ্ধমবর্দ্ধত—বর্দ্ধ।

সোঽবতীর্য্য পুনস্তস্থৌ রথে হেমপরিষ্কৃতে।
ক্ষিতিং খঞ্চ দিশশ্চৈব মায়য়াভ্যেত্য দংশিতঃ ॥৬৯॥
গত্বা কর্ণরথাভ্যাসং বিচলৎকুণ্ডলাননঃ।
প্রাহ বাক্যমসংভ্রান্তঃ সূতপুত্রং বিশাংপতে! ॥৭০॥
তিষ্ঠেদানীং ক্ব মে জীবন্ সূতপুত্র! গমিষ্যসি।
যুদ্ধশ্রদ্ধামহং তেঽদ্য বিনেষ্যামি রণাজিরে ॥৭১॥
ইত্যুক্ত্বা রোষতাম্রাক্ষং রক্ষঃ ক্রূরপরাক্রমম্।
উৎপপাতান্তরীক্ষঞ্চ জহাস চ সুবিস্বরম্।
কর্ণমভ্যহনচ্চৈব গজেন্দ্রমিব কেশরী ॥৭২॥
রথাক্ষমাত্রৈরিষুভিরভ্যবর্ষদ্ঘটোৎকচঃ।
রথিনামৃষভং কর্ণং ধারাভিরিব তোয়দঃ।
শরবৃষ্টিঞ্চ তাং কর্ণো দূরাৎ প্রাপ্তামশাতয়ৎ ॥৭৩॥

ভারতকৌমুদী

বসুধামিতি। অপ্সু অন্তর্জলে। উন্মজ্জিত উত্থিতঃ, অন্যতঃ অন্যত্র ॥৬৮॥

স ইতি। অবতীর্য্য গগনাদিতি শেষঃ। এতেন জলাদ্গগনোত্থানং প্রত্যেতব্যম্। রথে পূর্ব্বরথবিনাশাম্মায়াকল্পিতে, হেম্না পরিষ্কৃতে শোভিতে। খমাকাশম্। দংশিতঃ সন্নদ্ধঃ ॥৬৯॥

গত্বেতি। কর্ণরথস্য অভ্যাসং সমীপম্, বিচলতী কুণ্ডলে যস্য তত্তাদৃশমাননং যস্য সঃ ॥৭০॥

তিষ্ঠেতি। যুদ্ধস্য শ্রদ্ধামাগ্রহম্, বিনেষ্যামি বিনাশেন দূরীকরিষ্যামি ॥৭১॥

ইতীতি। রক্ষো রাক্ষসো ঘটোৎকচঃ। সুবিস্বরং যথা স্যাত্তথা। ষট্পাদঃ শ্লোকঃ ॥৭২॥

আবার ভূমি বিদারণ করিয়া তত্রত্য জলের ভিতরে নিমগ্ন হইল; পুনরায় সেই জলেই অন্যদিকে যাইয়া মাথা তুলিল দেখা গেল ॥৬৮॥

ঘটোৎকচ মায়ার প্রভাবে আবার যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া আকাশে উঠিয়া পুনরায় তথা হইতে নামিয়া ভূমি, গগন ও সকলদিকে বিচরণ করিয়া মায়া-কল্পিত স্বর্ণভূষিত রথে যাইয়া অবস্থান করিল ॥৬৯॥

নরনাথ! পরে অবিচলিতভাবে কর্ণের রথের নিকটে যাইয়া তাঁহাকে এই কথা বলিল; তৎকালে তাহার কর্ণের কুণ্ডল দুইটা দুলিতে লাগিল ॥৭০॥

'সূতপুত্র! থাক, জীবিত অবস্থায় আমার নিকট হইতে এখন কোথায় যাইবে; আমি আজ সমরাঙ্গনে তোমার যুদ্ধের আগ্রহ দূর করিব' ॥৭১॥

এই কথা বলিয়া কঠিনবিক্রমশালী ঘটোৎকচ ক্রোধে আরক্তনয়ন হইয়া আকাশে উঠিল, উচ্চস্বরে হাস্য করিল এবং সিংহ যেমন হস্তীকে আঘাত করে, সেইরূপ কর্ণকে আঘাত করিতে লাগিল ॥৭২॥

দৃষ্ট্বা চ বিহতাং মায়াং কর্ণেন ভরতর্ষভ ।
ঘটোৎকচস্ততো মায়াং সসর্জান্তর্হিতঃ পুনঃ ॥৭৪॥
সোঽভবদ্গিরিরত্যুচ্চঃ শিখরৈস্তরুসঙ্কটঃ ।
শূলপ্রাসাসিমুষলজলপ্রস্রবণো মহান্ ॥৭৫॥
তমঞ্জনচয়প্রখ্যং দৃষ্ট্বা কর্ণো মহীধরম্ ।
প্রপাতৈরায়ুধান্যুগ্রাণ্যুদ্বহন্তং ন চুক্ষুভে ॥৭৬॥
স্ময়ন্নিব ততঃ কর্ণো দিব্যমস্ত্রমুদৈরয়ৎ ।
ততঃ সোঽস্ত্রেণ শৈলেন্দ্রো বিক্ষিপ্তো বৈ ব্যনশ্যত ॥৭৭॥
ততঃ স তোয়দো ভূত্বা নীলঃ সেন্দ্রায়ুধো দিবি ।
অশ্মবৃষ্টিভিরত্যুগ্রঃ সূতপুত্রমবাকিরৎ ॥৭৮॥

ভারতকৌমুদী

যথেতি। রথস্য অক্ষমাত্রৈর্দীর্ঘদারুবিশেষপ্রমাণৈঃ। অশাতয়ৎ নাশয়ৎ। ষট্পাদঃ ॥৭৩॥
দৃষ্ট্বেতি। মায়ামপরবিধাম্, সসর্জ চকার ॥৭৪॥
তাং মায়ামাহ স ইতি। শিখরৈর্বিশিষ্টঃ, তরুসঙ্কটো বৃক্ষাকীর্ণঃ। শূলপ্রাসাসিমুষলা এব জলানি তেষাং প্রস্রবণং নিঃসরণং যস্মাৎ স তাদৃশঃ ॥৭৫॥
তমিতি। অঞ্জনচয়প্রখ্যং কজ্জলরাশিতুল্যম্। প্রপাতৈর্জলপ্রস্রবণৈস্তল্যানীতি শেষঃ ॥৭৬॥
স্ময়ন্নিতি। স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্। উদৈরয়ৎ ক্ষিপৎ ॥৭৭॥
তত ইতি। তোয়দো মেঘঃ। সেন্দ্রায়ুধ ইন্দ্রধনুষা যুক্তঃ। অশ্মনাং শিলানাং বৃষ্টিভিঃ ॥৭৮॥

---

ক্রমে মেঘ যেমন জলধারা বর্ষণ করে, ঘটোৎকচ সেইরূপ রথিশ্রেষ্ঠ কর্ণের উপরে রথের দীর্ঘকাষ্ঠপ্রমাণ বাণ সকল বর্ষণ করিতে থাকিল। তখন কর্ণ দূর হইতেই সেই বাণবৃষ্টি নিবারণ করিতে থাকিলেন ॥৭৩॥

ভরতশ্রেষ্ঠ। কর্ণ মায়া বিনষ্ট করিয়াছেন দেখিয়া ঘটোৎকচ পুনরায় অন্তর্হিত হইয়া অন্য প্রকার মায়া সৃষ্টি করিল ॥৭৪॥

সে, বৃক্ষসমাকীর্ণ ও বহুশৃঙ্গযুক্ত অত্যুচ্চ একটা বিশাল পর্ব্বত হইল; তাহা হইতে জলের ন্যায় শূল, প্রাস, অসি ও মুষল পতিত হইতে থাকিল ॥৭৫॥

কজ্জলরাশির তুল্য সেই পর্ব্বত জলপ্রপাতের ন্যায় ভীষণ অস্ত্র সকল বহন করিতেছিল; কর্ণ তাহা দেখিয়াও বিচলিত হইলেন না ॥৭৬॥

বরং কর্ণ ঈষৎ হাস্য করতই যেন এক অলৌকিক অস্ত্র নিক্ষেপ করিলেন; পরে সেই অস্ত্রের প্রভাবে সেই বিশাল পর্ব্বত বিক্ষিপ্ত হইয়া বিনষ্ট হইল ॥৭৭॥

অথ সন্ধায় বায়ব্যমস্ত্রমস্ত্রবিদাং বরঃ।
ব্যধমৎ কালমেঘং তং কর্ণো বৈকর্ত্তনো বৃষঃ ॥৭৯॥
স মার্গণগণৈঃ কর্ণো দিশঃ প্রচ্ছাদ্য সর্ব্বশঃ।
অঘানাস্ত্রং মহারাজ! ঘটোৎকচসমীরিতম্ ॥৮০॥
ততঃ প্রহস্য সময়ে ভৈমসেনির্মহাবলঃ।
প্রাদুশ্চক্রে মহামায়াং কর্ণং প্রতি মহারথম্ ॥৮১॥
স দৃষ্ট্বা পুনরায়ান্তং রথেন রথিনাং বরম্।
ঘটোৎকচমসংভ্রান্তং রাক্ষসৈর্বহুভির্বৃতম্ ॥৮২॥
সিংহশার্দ্দূলসদৃশৈর্মত্তমাতঙ্গবিক্রমৈঃ।
গজস্থৈশ্চ রথস্থৈশ্চ বাজিপৃষ্ঠগতৈস্তথা।
নানাশস্ত্রধরৈর্ঘোরৈর্নানাকবচভূষণৈঃ ॥৮৩॥
বৃতং ঘটোৎকচং ক্রূরৈর্মরুদ্ভিরিব বাসবম্।
দৃষ্ট্বা কর্ণো মহেষ্বাসো যোধয়ামাস রাক্ষসম্ ॥৮৪॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

অথেতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ। বৈকর্ত্তনো বৃষ ইতি কর্ণস্যৈব নামান্তরদ্বয়ম্ ॥৭৯॥

স ইতি। মার্গণগণৈর্বাণসমূহৈঃ। সর্ব্বশঃ সর্ব্বাঃ। ঘটোৎকচেন সমীরিতং ক্ষিপ্তম্ ॥৮০

তত ইতি। ভৈমসেনির্ঘটোৎকচঃ। মহামায়ামন্যবিধাম্ ।৮১॥

অথ কাসৌ মহামায়েত্যাহ স ইতি। রথেন প্রকৃতরথস্য কর্ণেন নাশিতত্বান্মহামায়া-কল্পিতেন। অসংভ্রান্তমবিচলিতম্। সিংহশার্দ্দূলসদৃশৈর্বলে। ষট্পাদঃ। ক্রূরৈর্হিংস্রৈঃ, মরুদ্ভির্দেবৈঃ, বাসবমিন্দ্রম্। মহান্ ইষ্বাসো ধনুর্যস্য সঃ ॥৮২—৮৪॥

তদনন্তর ঘটোৎকচ আকাশে ইন্দ্রায়ুধযুক্ত একটা অতিভীষণ নীলমেঘ হইয়া কর্ণের উপরে প্রস্তর বর্ষণ করিতে লাগিল ॥৭৮॥

তাহার পর অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ বিকর্ত্তননন্দন বৃষনামক কর্ণ বায়ব্য অস্ত্র সন্ধান করিয়া সেই কালমেঘটাকে বিনষ্ট করিলেন ॥৭৯॥

মহারাজ! ক্রমে কর্ণ বাণসমূহদ্বারা সমস্ত দিক্ আবৃত করিয়া ঘটোৎকচ-নিক্ষিপ্ত অস্ত্র সকল প্রতিহত করিতে লাগিলেন ॥৮০॥

তৎপরে মহাবল ঘটোৎকচ হাস্য করিয়া মহারথ কর্ণের প্রতি সমরাঙ্গনে আর একপ্রকার মহামায়া আবিষ্কার করিল ॥৮১॥

রথিশ্রেষ্ঠ ঘটোৎকচ রথারোহণ করিয়া বহুতর রাক্ষসে পরিবেষ্টিত হইয়া অবিচলিতভাবে পুনরায় দেবগণবেষ্টিত ইন্দ্রের ন্যায় আসিতে লাগিল।

ঘটোৎকচস্ততঃ কর্ণং বিদ্ধা পঞ্চভিরায়সৈঃ।
ননাদ ভৈরবং নাদং ভীষয়ন্ সর্ব্বপার্থিবান্ ॥৮৫॥
ভূয়শ্চাঞ্জলিকেনাথ সমার্গণগুণং মহৎ।
কর্ণহস্তস্থিতং চাপং চিচ্ছেদাশু ঘটোৎকচঃ ॥৮৬॥
অথান্যদ্ধনুরাদায় দৃঢ়ং ভারসহং মহৎ।
বিচকর্ষ বলাৎ কর্ণ ইন্দ্রায়ুধমিবোচ্ছ্রিতম্ ॥৮৭।
ততঃ কর্ণো মহারাজ! প্রেষয়ামাস সায়কান্।
সুবর্ণপুঙ্খান্ শত্রুঘ্নান্ খচরান্ রাক্ষসান্ প্রতি ॥৮৮॥
তদ্বাণৈরর্দ্দিতং যূথং রক্ষসাং পীনবক্ষসাম্।
সিংহেনেবার্দ্দিতং বন্যং গজানামাকুলং কুলম্ ॥৮৯॥

ভারতকৌমুদী

ঘটোৎকচ ইতি। আয়সৈর্লৌহময়ৈর্বাণৈঃ। ননাদ চকার, ভীষয়ন্ ভয়ং প্রাপয়ন্ ॥৮৫॥
ভূয় ইতি। অঞ্জলিকেন তদাখ্যেন বাণেন, মার্গণেন বাণেন গুণেন চ সহেতি তৎ ॥৮৬॥
অথেতি। ভারসহং গুরুতরাকর্ষণসহম্। উচ্ছ্রিতং গগনে উত্থিতম্ ॥৮৭॥
তত ইতি। শত্রুঘ্নান্ শত্রুনাশকান্, খচরান্ আকাশগামিনঃ ॥৮৮॥
তদিতি। যূথং বৃন্দম্, পীনবক্ষসাং স্থূলবক্ষসাম্। আকুলমভবদিতি শেষঃ ॥৮৯॥

তখন সিংহ ও ব্যাঘ্রের তুল্য বলবান্, মত্তহস্তীর ন্যায় বিক্রমশালী, হস্তী, অশ্ব ও রথারোহী, নানাবিধশস্ত্রধারী এবং নানাপ্রকার কবচ ও অলঙ্কারযুক্ত ক্রূরপ্রকৃতি সেই ভয়ঙ্কর রাক্ষসেরা দৃষ্টিগোচর হইল। ক্রমে মহাধনুর্দ্ধর কর্ণ তাহাদিগকে দেখিয়া দেখিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥৮২—৮৪॥

তদনন্তর ঘটোৎকচ পাঁচটা লৌহময় বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিয়া সমস্ত রাজার ভয় উৎপাদন করতঃ ভীষণ গর্জন করিল ॥৮৫॥

তাহার পর আবার ঘটোৎকচ সত্বর একটা অঞ্জলিকদ্বারা বাণ ও গুণের সহিতই কর্ণের হস্তস্থিত ধনু ছেদন করিল ॥৮৬॥

তৎপরে কর্ণ—দৃঢ়, অধিকাকর্ষণসহ ও বিশাল গগনোত্থিত ইন্দ্রধনুর ন্যায় অন্য একখানা ধনু লইয়া বলপূর্ব্বক তাহা আকর্ষণ করিলেন ॥৮৭॥

মহারাজ! পরে কর্ণ—স্বর্ণপুঙ্খ, শত্রুনাশক ও আকাশচারী কতকগুলি বাণ রাক্ষসগণের প্রতি নিক্ষেপ করিলেন ॥৮৮॥

তখন স্থূলবক্ষ রাক্ষসগণ সেই বাণসমূহে পীড়িত হইয়া সিংহপীড়িত বন্য হস্তিগণের ন্যায় বিহ্বল হইয়া পড়িল ॥৮৯॥

(৮৬)…সমার্গণগণং মহৎ—বা নি। (৮৮)…খেচরান্ রাক্ষসান্ প্রতি—বা নি।

বিধম্য রাক্ষসান্ বাণৈঃ সাশ্বসূতগজান্ বিভুঃ।
দদাহ ভগবান্ বহ্নির্ভূতানীব যুগক্ষয়ে ॥৯০॥
স হত্বা রাক্ষসীং সেনাং শুশুভে সূতনন্দনঃ।
পুরেব ত্রিপুরং দগ্ধ্বা দিবি দেবো মহেশ্বরঃ ॥৯১॥
তেষু রাজসহস্রেষু পাণ্ডবেয়েষু মারিষ ! ।
নৈনং নিরীক্ষিতুমপি কশ্চিচ্ছক্নোতি পার্থিব ! ॥৯২॥
ঋতে ঘটোৎকচাদ্রাজন্ ! রাক্ষসেন্দ্রান্মহাবলাৎ।
ভীমবীর্য্যবলোপেতাৎ ক্রুদ্ধাদ্বৈবস্বতাদিব ॥৯৩॥ (যুগ্মকম্)
তস্য ক্রুদ্ধস্য নেত্রাভ্যাং পাবকঃ সমজায়ত।
মহোল্কাভ্যাং যথা রাজন্ ! সার্চ্চিষঃ স্নেহবিন্দবঃ ॥৯৪॥

ভারতকৌমুদী

বিধম্যেতি। বিধম্য পূর্ব্বৈর্বাণৈর্নিপীড্য, বাণৈরপরৈঃ, বিভুর্বলপ্রভাবশালী কর্ণঃ ॥৯০॥
স ইতি। ত্রিপুরং নামাসুরম্, দিবি স্বর্গে ॥৯১॥
তেষ্বিতি। পাণ্ডবেয়েষু পাণ্ডবপক্ষীয়েষু। ঋতে বিনা। ভীমং ভীষণং যদ্বীর্য্যং দৈহিকী শক্তিঃ বলং মানসিকী শক্তিশ্চ তাভ্যামুপেতাৎ, বৈবস্বতাৎ যমাৎ ॥৯২—৯৩॥
তস্যেতি। তস্য ঘটোৎকচস্য। সার্চ্চিষঃ অগ্নিশিখাযুক্তাঃ, স্নেহবিন্দবস্তৈলকণাঃ ॥৯৪॥

শক্তিশালী কর্ণ পূর্ব্ববাণসমূহদ্বারা রাক্ষসগণকে পীড়ন করিয়া অপর বাণসমূহে—প্রলয়কালে ভগবান্ অগ্নি যেমন সর্ব্বভূত দগ্ধ করেন, সেই রূপ রাক্ষসগণকে দগ্ধ করিয়া ফেলিলেন ॥৯০॥

পূর্ব্বকালে স্বর্গে মহাদেব যেমন ত্রিপুরাসুরকে দগ্ধ করিয়া শোভা পাইয়াছিলেন, সেইরূপ কর্ণও তখন রাক্ষসগণকে দগ্ধ করিয়া শোভা পাইতে লাগিলেন ॥৯১॥

মাননীয় রাজা ! ক্রুদ্ধ যমের ন্যায় ভীষণ বলবীর্য্যসম্পন্ন, মহাপ্রভাবান্বিত ও রাক্ষসশ্রেষ্ঠ একমাত্র ঘটোৎকচ ব্যতীত তৎকালে পাণ্ডবপক্ষীয় সেই সহস্র সহস্র রাজার মধ্যে কোন ব্যক্তিই কর্ণের প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হইলেন না ॥৯২—৯৩॥

রাজা ! তখন দুইটা মহোল্কা ( বড় মশাল ) হইতে অগ্নিশিখাযুক্ত তৈলবিন্দুর ন্যায় ক্রুদ্ধ ঘটোৎকচের নয়নযুগল হইতে অগ্নি নির্গত হইতে লাগিল ॥৯৪॥

(৯২)···শক্নোতি পার্থিবঃ—বৰ্দ্ধ।

তলং তলেন সংহত্য সংদশ্য দশনচ্ছদম্।
রথমাস্থায় চ পুনর্মায়য়া নির্ম্মিতং তদা ॥৯৫॥
যুক্তং গজনিভৈর্বাহৈঃ পিশাচবদনৈঃ খরৈঃ।
স সূতমব্রবীৎ ক্রুদ্ধঃ সূতপুত্রায় মাং বহ ॥৯৬॥ (যুগ্মকম্)
স যযৌ ঘোররূপেণ রথেন রথিনাং বরঃ।
দ্বৈরথং সূতপুত্রেণ পুনরেব বিশাংপতে! ॥৯৭॥
স চিক্ষেপ পুনঃ ক্রুদ্ধঃ সূতপুত্রায় রাক্ষসঃ।
অষ্টচক্রাং মহাঘোরামশনীং রুদ্রনির্ম্মিতাম্ ॥৯৮॥
দ্বিযোজনসমুৎসেধাং যোজনায়ামবিস্তরাম্।
আয়সীং নিচিতাং শূলৈঃ কদম্বমিব কেশরৈঃ ॥৯৯॥ (যুগ্মকম্)
তামবপ্লুত্য জগ্রাহ কর্ণো ন্যস্য মহদ্ধনুঃ।
চিক্ষেপ চৈনাং তস্যৈব স্যন্দনাৎ সোঽবপুপ্লুবে ॥১০০॥

---

## ভারতকৌমুদী

তলমিতি। তলং করতলম্, তলেন করতলান্তরেণ, সংদশ্য দন্তৈরাক্রম্য, দশনচ্ছদমোষ্ঠম্ আস্থায় আরুহ্য। বাহৈ রথবাহকৈঃ, খরৈর্গর্দ্দভৈঃ। সূতং স্বসারথিম্ ॥৯৫—৯৬॥

স ইতি। দ্বাভ্যাং রথাভ্যাং প্রবৃত্তমিতি দ্বৈরথং যুদ্ধম্, সূতপুত্রেণ সহ ॥৯৭॥

স ইতি। অশনীং বজ্রম্। যোজনমত্র বিতস্তিঃ। তেন বিতস্তিদ্বয়োচ্চাম্, যোজনায়ামবিস্তরাং বিতস্তিপ্রমাণদৈর্ঘ্যবিস্তারাম্। আয়সীং লৌহময়ীম্, নিচিতাং ব্যাপ্তাম্, শূলৈঃ শল্যৈঃ ॥৯৮—৯৯॥

তামিতি। অবপ্লুত্য রথাদবতীর্য্য। ন্যস্য রথে সংস্থাপ্য। স্যন্দনাৎ রথাৎ ॥১০০॥

---

তখন ক্রুদ্ধ ঘটোৎকচ করতলদ্বারা করতলে আঘাত ও দন্তদ্বারা ওষ্ঠদংশন করিয়া হস্তীর তুল্য বৃহৎ ও পিশাচবদন গর্দ্দভযুক্ত এবং মায়াকল্পিত রথে আরোহণপূর্ব্বক নিজ সারথিকে বলিল—'সারথি! আমাকে কর্ণের দিকে লইয়া চল' ॥৯৫—৯৬॥

নরনাথ! তাহার পর রথিশ্রেষ্ঠ ঘটোৎকচ ভয়ঙ্কর রথে আরোহণ করিয়া পুনরায় কর্ণের সহিত দ্বৈরথযুদ্ধে গমন করিল ॥৯৭॥

ক্রমে ক্রুদ্ধ ঘটোৎকচ পুনরায় কর্ণের প্রতি একটা রুদ্রনির্ম্মিত অষ্টচক্র ও লৌহময় মহাভয়ঙ্কর বজ্র নিক্ষেপ করিল। তাহার উচ্চতা হস্তপরিমিত এবং দৈর্ঘ্য ও বিস্তার অর্দ্ধহস্তপরিমিত ছিল; আর কদম্বপুষ্প যেমন কেশরদ্বারা ব্যাপ্ত থাকে, সেইরূপ সে বজ্রটা শঙ্কুতে (পেরেকে) ব্যাপ্ত ছিল ॥৯৮—৯৯॥

সাশ্বসূতধ্বজং যানং ভস্ম কৃত্বা মহাপ্রভা।
বিবেশ বসুধাং ভিত্ত্বা সুরাস্তত্র বিসিস্মিয়ুঃ ॥১০১॥
কর্ণস্তু সর্ব্বভূতানি পূজয়ামাসুরঞ্জসা।
যদবপ্লুত্য জগ্রাহ দেবসৃষ্টাং মহাশনীম্ ॥১০২॥
এবং কৃত্বা রণে কর্ণ আরুরোহ রথং পুনঃ।
ততো মুমোচ নারাচান্ সূতপুত্রঃ পরন্তপঃ ॥১০৩॥
অশক্যং কর্ত্তুমন্যেন সর্ব্বভূতেষু মানদ !।
যদকার্ষীত্তদা কর্ণঃ সংগ্রামে ভীমদর্শনে ॥১০৪॥
স হন্যমানো নারাচৈর্ধারাভিরিব পর্ব্বতঃ !
গন্ধর্ব্বনগরাকারঃ পুনরন্তরধীয়ত ॥১০৫॥

ভারতকৌমুদী

সাশ্বেতি। যানং ঘটোৎকচস্য রথম্। বিসিস্মিয়ুর্বিস্মিতা বভূবুঃ ॥১০১॥

কর্ণমিতি। পূজয়ামাসুঃ প্রশশংসুঃ, যৎ, অঞ্জসা দ্রুতং রথাদবপ্লুত্য জগ্রাহ ॥১০২॥

এবমিতি। নারাচান্ বাণবিশেষান্ ॥১০৩॥

অশক্যমিতি। সর্ব্বভূতেষু দেবদৈত্যাদিসর্ব্বপ্রাণিষু মধ্যে ॥১০৪॥

স ইতি। স ঘটোৎকচঃ। ধারাভির্মেঘবৃষ্টিভিঃ। গন্ধর্ব্বনগরাকারো গন্ধর্ব্বনগরবৎ ॥১০৫॥

---

তখন কর্ণ নিজের বিশাল ধনুখানা রথে রাখিয়া রথ হইতে অবতীর্ণ হইয়া সেই বজ্রটা গ্রহণ করিলেন এবং তাহা আবার ঘটোৎকচের উপরেই নিক্ষেপ করিলেন; পরে ঘটোৎকচ রথ হইতে লাফাইয়া পড়িল ॥১০০॥

এই সময়ে সেই মহাদীপ্তিশালী বজ্রটা যাইয়া ঘটোৎকচের অশ্ব, সারথি ও ধ্বজের সহিত রথখানাকে নষ্ট করিয়া ভূতল বিদারণপূর্ব্বক তাহাতে প্রবেশ করিল; তখন দেবতারা বিস্ময়াপন্ন হইলেন ॥১০১॥

কর্ণ যেহেতু দ্রুত লাফাইয়া পড়িয়া দেবনির্ম্মিত মহাবজ্র ধরিয়া ফেলিলেন, সেই হেতু সমস্ত প্রাণীই কর্ণের প্রশংসা করিতে লাগিল ॥১০২॥

শত্রুসন্তাপক সূতপুত্র কর্ণ যুদ্ধে এইরূপ করিয়া পুনরায় আপন রথে আরোহণ করিলেন এবং পরে ঘটোৎকচের প্রতি বহুতর নারাচ নিক্ষেপ করিলেন ॥১০৩॥

মানী জনের সম্মানকারক রাজা! তৎকালে ভীমদর্শন সংগ্রামে কর্ণ যাহা করিয়াছিলেন, সমস্ত প্রাণীর মধ্যে অন্যের তাহা করা অসাধ্য ॥১০৪॥

বৃষ্টিধারায় পর্ব্বতের ন্যায় নারাচসমূহে আহত হইতে লাগিল, ঘটোৎকচ গন্ধর্ব্বনগরের তুল্য পুনরায় অন্তর্হিত হইল ॥১০৫॥

এবং স বৈ মহামায়ো মায়য়া লাঘবেন চ।
অস্ত্রাণি তানি দিব্যানি জঘান রিপুসূদনঃ ॥১০৬॥
নিহন্যমানেষ্বস্ত্রেষু মায়য়া তেন রক্ষসা।
অসংভ্রান্তস্তদা কর্ণস্তদ্রক্ষঃ প্রত্যযুধ্যত ॥১০৭॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! ভৈমসেনির্মহাবলঃ।
চকার বহুধাত্মানং ভীষয়াণো মহারথান্ ॥১০৮॥
ততো দিগ্‌ভ্যঃ সমাপেতুঃ সিংহব্যাঘ্রতরক্ষবঃ।
অগ্নিজিহ্বাশ্চ ভুজগা বিহগাশ্চাপ্যয়োমুখাঃ ॥ ১০৯।
স কীর্য্যমাণো বিশিখৈঃ কর্ণচাপচ্যুতৈঃ শরৈঃ।
নগরাদ্রিবনপ্রখ্যস্তত্রৈবান্তরধীয়ত ॥১১০॥
রাক্ষসাশ্চ পিশাচাশ্চ যাতুধানাস্তথৈব চ।
শালাবৃকাশ্চ বহবো বৃকাশ্চ বিকৃতাননাঃ ॥১১১॥

ভারতকৌমুদী

এবমিতি। লাঘবেন শীঘ্রতয়া। জঘান নিবারয়ামাস ॥১০৬॥
নিহন্যেতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ। তদ্রক্ষঃ তং ঘটোৎকচম্ ॥১০৭॥
তত ইতি। ভীষয়াণো ভয়ং প্রাপয়ন্। মকারাগমাভাব আর্ষঃ ॥১০৮॥
তত ইতি। তরক্ষুরপি ব্যাঘ্রবিশেষঃ। অয়োমুখা লৌহময়বদনাঃ ॥১০৯॥
স ইতি। বিশিখৈঃ শিখাশূন্যৈঃ। নগরাদ্রিবনপ্রখ্য ঐন্দ্রজালিকনগরাদ্রিবনবৎ ॥১১০॥

মহামায়াবী শত্রুদমন ঘটোৎকচ এইভাবে মায়া ও লঘুহস্ততার প্রভাবে কর্ণের সেই সকল দিব্য অস্ত্র প্রতিহত করিল ॥১০৬॥

সেই রাক্ষস মায়াবলে অস্ত্র সকল প্রতিহত করিলেও কর্ণ তখন অবিচলিত থাকিয়াই তাহার সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥১০৭॥

মহারাজ! তাহার পর মহাবল ঘটোৎকচ ক্রুদ্ধ হইয়া মহারথগণের ভয়োৎপাদন করতঃ আপনাকে বহুপ্রকারে বিভক্ত করিল ॥১০৮॥

তদনন্তর সিংহ, ব্যাঘ্র, চিত্রব্যাঘ্র, (চিতাবাঘ), অগ্নিজিহ্ব সর্প ও লৌহচঞ্চু পক্ষী সকল নানাদিক্ হইতে আসিতে লাগিল ॥১০৯॥

তখন কর্ণের কার্ম্মুকনির্গত শিখাশূন্য বাণসমূহে আহত হইতে থাকিলে, সেইরূপ বহুরূপধারী ঘটোৎকচ ঐন্দ্রজালিক নগর, পর্ব্বত ও বনের ন্যায় আবারও সেইখানেই অন্তর্হিত হইল ॥১১০॥

(১১০)···নাগরাড়িব দুষ্প্রেক্ষ্যস্তত্রৈব—রা নি।

তে কর্ণং ভক্ষয়িষ্যন্তঃ সর্ব্বতঃ সমুপাদ্রবন্ ।
অথৈনং বাগ্‌ভিরুগ্রাভিস্ত্রাসয়াঞ্চক্রিরে তদা ॥১১২॥
উদ্যতৈর্বহুভির্ঘোরৈরায়ুধৈঃ শোণিতোক্ষিতৈঃ।
তেষামনেকৈরেকৈকং কর্ণো বিব্যাধ সায়কৈঃ ॥১১৩॥ (যুগ্মকম্)
প্রতিহত্য তু তাং মায়াং দিব্যেনাস্ত্রেণ রাক্ষসীম্ ।
আজঘান হয়ানস্য শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১১৪॥
তে ভগ্না বিক্ষতাঙ্গাশ্চ ভিন্নপৃষ্ঠাশ্চ সায়কৈঃ।
বসুধামন্বপদ্যন্ত পশ্যতস্তস্য রক্ষসঃ ॥১১৫॥
স ভগ্নমায়ো হৈড়িম্বঃ কর্ণং বৈকর্ত্তনং তদা।
এষ তে বিদধে মৃত্যুমিত্যুক্ত্বান্তরধীয়ত ॥১১৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে কর্ণঘটোৎকচযুদ্ধে একপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥*

---

ভারতকৌমুদী

রাক্ষসা ইতি। রাক্ষসাঃ সাধারণাঃ যাতুধানাশ্চ বিকটা রাক্ষসা ইত্যপুনরুক্তিঃ। শালাবৃকাঃ কুক্কুরাঃ, বৃকা ব্যাঘ্রবিশেষা আবিরাসন্ ॥১১১॥

ত ইতি। সমুপাদ্রবন্ অভ্যধাবন্। বাগ্‌ভিরায়ুধৈশ্চ ত্রাসয়াঞ্চক্রিরে ॥১১২—১১৩॥

প্রতীতি। আজঘান কর্ণ ইত্যনুবৃত্তিঃ, হয়ান্ অশ্বান্, অস্য ঘটোৎকচস্য ॥১১৪॥

ত ইতি। ভগ্না ভগ্নাঙ্গাঃ। অন্বপদ্যন্ত প্রাপ্নুবন্ ভূমাবপতন্নিত্যর্থঃ ॥১১৫॥

---

তৎপরে বিকৃতমুখ বহুতর ক্ষুদ্ররাক্ষস, বৃহৎ রাক্ষস, পিশাচ, কুকুর ও কেন্দুয়া বাঘ আবির্ভূত হইল ॥১১১॥

ক্রমে তাহারা কর্ণকে ভক্ষণ করিবে বলিয়া তাঁহার দিকে বেগে আসিতে লাগিল। পরে সেই রাক্ষস ও পিশাচেরা উগ্র বাক্য এবং রক্তসিক্ত ও ভয়ঙ্কর বহুতর উত্তোলিত অস্ত্রদ্বারা কর্ণকে ত্রস্ত করিয়া তুলিল। তখন কর্ণ অনেক বাণদ্বারা তাহাদের এক একটাকে বিদ্ধ করিলেন ॥১১২—১১৩॥

এইভাবে কর্ণ দিব্য অস্ত্রদ্বারা সেই রাক্ষসী মায়া বিনষ্ট করিয়া পুনরায় নতপর্ব্ব বাণসমূহে ঘটোৎকচের অশ্বগুলিকে আহত করিলেন ॥১১৪॥

তখন সেই অশ্বগুলি কর্ণের বাণে ভগ্নাঙ্গ, বিক্ষতাঙ্গ ও বিদীর্ণপৃষ্ঠ হইয়া ঘটোৎকচের সমক্ষেই ভূতলে পতিত হইল ॥১১৫॥

---

(১১২) তে কর্ণং সপযিষ্যন্তঃ—বা নি। (১১৫) তে ভগ্না নিকৃত্তাঙ্গাশ্চ —খ। (১১৬) স ভগ্নমায়ো হৈড়িম্বঃ—বা নি। [illegible] দ্বিসপ্তত্যধিক[illegible]ধ্যায়ঃ [illegible] ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা। ব। নি।

## দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

তস্মিংস্তথা বর্ত্তমানে কর্ণরাক্ষসয়োর্ম্মৃধে।
অলায়ুধো রাক্ষসেন্দ্রো বীর্য্যবানভ্যবর্ত্তত ॥১॥
মহত্যা সেনয়া যুক্তো দুর্য্যোধনমুপাগমৎ।
রাক্ষসানাং বিরূপাণাং সহস্রৈঃ পরিবারিতঃ।
নানারূপধরৈর্বীরৈঃ পূর্ব্ববৈরমনুস্মরন্ ॥২॥
কির্ম্মীরশ্চ মহাতেজা হিড়িম্বশ্চ সখা তথা ॥৩॥

ভারতকৌমুদী

স ইতি। হৈড়িম্বো হিড়িম্বায়াঃ পুত্রো ঘটোৎকচঃ, বৈকর্ত্তনং সূর্য্যপুত্রম্ ॥১১৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তস্মিন্নিতি। মৃধে যুদ্ধে। অভ্যবর্ত্তত কুরুক্ষেত্রমাগচ্ছৎ ॥১॥

মহত্যেতি। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥

কিং তৎ পূর্ব্ববৈরমিত্যাহ অন্বেতি। ব্রাহ্মণানত্তি খাদতীতি ব্রাহ্মণাদঃ, হতো ভীমেন ॥৩॥

---

সে মায়াও বিনষ্ট হইলে, 'এই তোমার মৃত্যুবিধান করিতেছি' এই কথা সূর্য্যনন্দন কর্ণকে বলিয়া ঘটোৎকচ অন্তর্হিত হইল' ॥১১৬॥

——:*:——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! কর্ণ ও ঘটোৎকচের সেই যুদ্ধ সেইভাবে চলিতে লাগিলে, রাক্ষসশ্রেষ্ঠ বলবান্ অলায়ুধ কুরুক্ষেত্রে আগমন করিল ॥১॥

ক্রমে সে—পূর্ব্বশত্রুতা স্মরণ করিয়া বিশাল সৈন্যে এবং বিকৃতাকৃতি, নানারূপধারী ও বীর বহুসহস্র রাক্ষসে পরিবেষ্টিত হইয়া দুর্যোধনের নিকট উপস্থিত হইল ॥২॥

---

(৩)…সখা তদা—বা নি।

স দীর্ঘকালাধ্যুষিতং জ্ঞাতিবৈরমনুস্মরন্।
বিজ্ঞায় তন্নিশাযুদ্ধং জিঘাংসুর্ভীমমাহবে ॥৪॥
স মত্ত ইব মাতঙ্গঃ সংক্রুদ্ধ ইব চোরগঃ।
দুর্য্যোধনমিদং বাক্যমব্রবীদ্‌যুদ্ধলালসঃ ॥৫॥
বিদিতং তে মহারাজ! যথা ভীমেন রাক্ষসাঃ।
হিড়িম্ববককিৰ্ম্মীরা নিহতা মম বান্ধবাঃ ॥৬॥
পরামর্ষশ্চ কন্যায়া হিড়িম্বায়াঃ কৃতঃ পুরা।
কিমন্যদ্রাক্ষসানন্যানস্মাংশ্চ পরিভূয় হি ॥৭॥
তমহং সগণং রাজন্! সবাজিরথকুঞ্জরম্।
হৈড়িম্বঞ্চ সহামাত্যং হন্তুমভ্যাগতঃ স্বয়ম্ ॥৮॥

ভারতকৌমুদী

স ইতি। দীর্ঘকালমধ্যুষিতং সঞ্জাতম্। জিঘাংসুরভবদিতি শেষঃ ॥৪॥
স ইতি। যুদ্ধে পাণ্ডবৈঃ সহ সংগ্রামে লালসা মহানভিলাষো যস্য সঃ ॥৫॥
বিদিতমিতি। ভীমেন ভীমসেনেন। বান্ধবা জ্ঞাতিসখিরূপা বন্ধবঃ ॥৬॥
পরেতি। পরামর্ষো ধর্ষণম্ কিমন্যদব্রবীমীতি শেষঃ। পরিভূয় অবজ্ঞায় ॥৭॥
তমিতি। সগণং পরিজনসহিতম্। হৈড়িম্বং ঘটোৎকচম্ ॥৮॥

---

কারণ, তাহার জ্ঞাতি, বিক্রমশালী ও ব্রাহ্মণভক্ষক বক, মহাতেজা কিৰ্ম্মীর এবং সখা হিড়িম্বকে ভীমসেন বধ করিয়াছিলেন ॥৩॥

সুতরাং অলায়ুধ সেই দীর্ঘকালজাত জ্ঞাতিবধাদিনিবন্ধন শক্রতা স্মরণ করিয়া এবং সেই রাত্রিযুদ্ধের বৃত্তান্ত জানিতে পারিয়া যুদ্ধে ভীমসেনকে বধ করিবার ইচ্ছা করিয়াছিল ॥৪॥

অতএব অলায়ুধ মত্তহস্তীর ন্যায় এবং ক্রুদ্ধ সর্পের তুল্য যুদ্ধাভিলাষী হইয়া দুর্য্যোধনকে এই কথা বলিল—॥৫॥

'মহারাজ! আপনার জানা আছে যে, আমার বন্ধু হিড়িম্ব, বক ও কিৰ্ম্মীর রাক্ষসকে ভীম বধ করিয়াছে ॥৬॥

আর কি বলিব; পূর্ব্বে ভীম অন্য রাক্ষসগণকে ও আমাদিগকে অবজ্ঞা করিয়া কন্যা হিড়িম্বাকে ধর্ষণ করিয়াছে ॥৭॥

অতএব রাজা! পরিজনবর্গ এবং হস্তী, অশ্ব ও রথের সহিত ভীমকে, আর অনুচরদিগের সহিত ঘটোৎকচকে বধ করিবার জন্য আমি নিজেই আসিয়াছি ॥৮॥

---

(৪)···বিজ্ঞায়ৈতন্নিশাযুদ্ধম্—বা নি।

অদ্য কুন্তীসুতান্ সর্ব্বান্ বাসুদেবপুরোগমান্।
হত্বা সংভক্ষয়িষ্যামি সর্ব্বৈরনুচরৈঃ সহ।
নিবারয় বলং সর্ব্বং বয়ং যোৎস্যাম পাণ্ডবান্ ॥৯॥
তস্য তদ্বচনং শ্রুত্বা হৃষ্টো দুর্য্যোধনস্তদা।
প্রতিগৃহ্যাব্রবীদ্বাক্যং ভ্রাতৃভিঃ পরিবারিতঃ ॥১০॥
ত্বাং পুরস্কৃত্য সগণং বয়ং যোৎস্যামহে পরান্।
ন হি বৈরান্তমনসঃ স্থাস্যন্তি মম সৈনিকাঃ ॥১১॥
এবমস্ত্বিতি রাজানমুক্ত্বা রাক্ষসপুঙ্গবঃ।
অভ্যয়াত্ত্বরিতো ভৈমিং সহিতঃ পুরুষাশনৈঃ ॥১২॥
দীপ্যমানেন বপুষা রথেনাদিত্যবর্চ্চসা।
তাদৃশেনৈব রাজেন্দ্র! যাদৃশেন ঘটোৎকচঃ ॥১৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অদ্যেতি। বলং কৌরবসৈন্যং নিবারয়, অস্মাভিরেব পর্য্যাপ্তত্বাৎ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৯॥
তাস্যেতি। হৃষ্টো মহাসহায়লাভাৎ। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ ॥১০॥
ত্বামিতি। বৈরস্য অন্তে অবসানকরণে মনাংসি যেষাং তে ॥১১॥
এবমিতি। ভৈমিং ঘটোৎকচম্, পুরুষাশনৈর্নরভোজিভী রাক্ষসৈঃ। দীপ্যমানেন নানালঙ্কারধারিত্বাদুজ্জ্বলেন। যাদৃশেন রথেন ঘটোৎকচ আগত ইতি শেষঃ ॥১২—১৩॥

---

আজ আমি সমস্ত অনুচর ও কৃষ্ণের সহিত কুন্তীর সকল পুত্রকে বধ করিয়া ভক্ষণ করিব। সুতরাং আপনি সমস্ত কৌরবসৈন্যকে বারণ করুন, আমরাই পাণ্ডবদের সহিত যুদ্ধ করিব' ॥৯॥

তখন ভ্রাতৃপরিবেষ্টিত দুর্য্যোধন অলায়ুধের সেই কথা শুনিয়া আনন্দিত হইয়া তাহাকে গ্রহণ করিয়া এই কথা বলিলেন—॥১০॥

'রাক্ষসশ্রেষ্ঠ! অনুচরগণের সহিত আপনাকে অগ্রবর্ত্তী করিয়া আমরা শত্রুদের সঙ্গে যুদ্ধ করিব। কারণ, আমার সৈন্যেরা অন্তই শত্রুতার শেষ করিবার ইচ্ছা করিয়াছে; সুতরাং তাহারা থামিবে না' ॥১১॥

'এইরূপই হউক' এই কথা দুর্য্যোধনকে বলিয়া রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধ অন্যান্য রাক্ষসদের সহিত মিলিত হইয়া সত্বর ঘটোৎকচের দিকে ধাবিত হইল। রাজশ্রেষ্ঠ! তৎকালে ঘটোৎকচ যাদৃশ রথে উঠিয়া আসিয়াছিল, অলায়ুধও সূর্য্যের তুল্য উজ্জ্বল সেইরূপ রথে উঠিয়াই দীপ্যমান দেহে ধাবিত হইয়াছিল ॥১২—১৩॥

---

(১০) প্রতিপূজ্যাব্রবীদ্বাক্যম্—নি। (১২)·· পুরুষাদনৈঃ—পি,···পুরুষাদকৈঃ—বা নি।

তস্যাপ্যতুলনির্ঘোষো বহুতোরণচিত্রিতঃ।
ঋক্ষচর্ম্মাবনদ্ধাঙ্গো নল্বমাত্রো মহারথঃ ॥১৪॥
তস্যাপি তুরগাঃ শীঘ্রা হস্তিকায়াঃ খরস্বনাঃ।
শতং যুক্তা মহাকায়া মাংসশোণিতভোজনাঃ ॥১৫॥
তস্যাপি রথনির্ঘোষো মহামেঘরবোপমঃ।
তস্যাপি সুমহচ্চাপং দৃঢ়জ্যং কনকোজ্জ্বলম্ ॥১৬॥
তস্যাপ্যক্ষসমা বাণা রুক্মপুঙ্খাঃ শিলাশিতাঃ।
সোঽপি বীরো মহাবাহুর্যথৈব স ঘটোৎকচঃ ॥১৭॥
তস্যাপি গোমায়ুবলাভিগুপ্তো বভূব কেতুর্জ্বলনার্কতুল্যঃ।
স চাপি রূপেণ ঘটোৎকচস্য শ্রীমত্তমো ব্যাকুলদীপিতাস্যঃ ॥১৮॥

ভারতকৌমুদী

তস্যেতি। ন কেবলং ঘটোৎকচস্য তস্য অলায়ুধস্যাপি। এবং সর্ব্বত্র। ঋক্ষস্য ভল্লুকস্য চর্ম্মভিরবনদ্ধানি বেষ্টিতানি অঙ্গানি বহিরবয়বা যস্য সঃ, নল্বমাত্রঃ চতসৃষু দিক্ষু চতুঃশতহস্ত-পরিমিতঃ, মহারথ আসীৎ। "নল্বঃ কিষ্কুচতুঃশতম্" "কিষ্কুর্হস্তে বিতস্তৌ চ" ইত্যমরঃ ॥১৪॥

তস্যেতি। শীঘ্রগামিনঃ, খরস্বনা গর্দ্দভতুল্যগর্জ্জনাঃ। যুক্তাস্তত্র রথে ॥১৫॥

তস্যেতি। দৃঢ়া জ্যা গুণো যস্য তৎ, আসীদিতি শেষঃ ॥১৬॥

তস্যেতি। অক্ষসমা রথস্য দীর্ঘদারুবিশেষতুল্যাঃ। সঃ অলায়ুধোঽপি ॥১৭॥

ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—১৭॥ ব্যাকুলং চঞ্চলম্, দীপিতং সজ্বালম্ আস্যং যস্য ॥১৮—২১॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫২॥

অলায়ুধের বিশাল রথখানারও অতুলনীয় ধ্বনি হইত, আর সকল দিক্ ভল্লুকের চর্ম্মে বেষ্টিত, চারি দিকের পরিমাণই একশত হস্ত এবং তাহাতে বহু তোরণ ছিল ॥১৪॥

দ্রুতগামী, হস্তিতুল্যাকৃতি, গর্দ্দভের সদৃশ গর্জ্জনকারী, বিশালদেহ এবং মাংস ও রক্তভোজী একশত অশ্ব অলায়ুধের রথেও সংযোজিত ছিল ॥১৫॥

অলায়ুধের রথের শব্দও মহামেঘগর্জ্জনের তুল্য শুনা যাইত এবং তাহার ধনুও সুবৃহৎ, দৃঢ়গুণযুক্ত ও স্বর্ণোজ্জ্বল ছিল ॥১৬॥

অলায়ুধের বাণগুলিও রথের দীর্ঘকাষ্ঠের তুল্য বৃহৎ, স্বর্ণ ও শিলাশাণিত ছিল এবং অলায়ুধও ঘটোৎকচেরই তুল্য মহাবীর ও মহাবাহু ছিল ॥১৭॥

(১৬)...মহামেঘরবোপমঃ—পি। (১৮)...শ্রীমত্তমো হুতবহসন্নিকাশঃ—নি।

দীপ্তাঙ্গদী দীপ্তকিরীটমালী বদ্ধস্রগুষ্ণীষনিবদ্ধখড়্গঃ।
গদী ভুশুণ্ডী মুষলী হলী চ শরাসনী বারণতুল্যবর্ম্মা ॥১৯॥
রথেন তেনানলবর্চ্চসা তদা বিদ্রাবয়ন্ পাণ্ডববাহিনীং তাম্।
ররাজ সংখ্যে পরিবর্ত্তমানো বিদ্যুদ্যুতো মেঘ ইবান্তরীক্ষে ॥২০॥
তে চাপি সর্ব্বে প্রবরা নরেন্দ্রা মহাবলা বর্ম্মিণশ্চর্ম্মিণশ্চ।
হর্ষান্বিতা যুযুধুস্তত্র রাজন্! সমন্ততঃ পাণ্ডবযোধবীরান্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে অলায়ুধস্য যুদ্ধপ্রবেশে দ্বিপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

তস্যেতি। তস্যাপি, গোমায়ুনা শৃগালেন বলেন কাকেন চ অভিগুপ্তো রক্ষিতঃ অধিষ্ঠিত ইত্যর্থঃ, জ্বলনার্কতুল্যঃ তেজসা অগ্নিসূর্য্যসমানঃ, কেতুর্ধ্বজো বভূব। সঃ অলায়ুধশ্চাপি, ক্রপেণ, ঘটোৎকচস্য তুল্য ইতি শেষঃ, শ্রীমত্তমঃ অতীব কান্তিমান্, যাকৃশং বিকৃতং দীপিতং তেজসা উজ্জ্বলীকৃতঞ্চ আস্যং মুখং যস্য সঃ, ঘটোৎকচস্য তুল্য এবাসীৎ ॥১৮॥

দীপ্তেতি। দীপ্তমুজ্জ্বলম্ অঙ্গদং কেয়ূরমস্যাস্তীতি সঃ, দীপ্তে কিরীটমালে অস্য স্ত ইতি দীপ্তকিরীটমালী, বদ্ধা শিরসি ধৃতা স্রক্ মালা যেন সঃ, উষ্ণীষে নিবদ্ধঃ খড়্গো যেন সঃ, গদী গদাবান্, ভুশুণ্ডীতি ব্রীহ্যাদিত্বাদিন্, মুষলী মুষলবান্, হলী হলযুক্তঃ, শরাসনী, ধনুষ্মান্, বারণস্য হস্তিনস্তুল্যং দৃঢ়ং বর্ম্ম শরীরং যস্য স তাদৃশশ্চ ঘটোৎকচবদেবাসীৎ ॥১৯॥

রথেনেতি। অনলবর্চ্চসা অগ্নিবদুজ্জ্বলেন, বিদ্রাবয়ন্ নিপীড়য়ন্ ॥২০॥

অলায়ুধের ধ্বজটাও অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং একটা শৃগাল ও একটা কাকচিহ্নে চিহ্নিত ছিল; আর অলায়ুধও রূপে ঘটোৎকচের তুল্য বিশেষকান্তি-সমন্বিত ও বিকৃত-দীপ্ত-বদন ছিল ॥১৮॥

অলায়ুধেরও বাহুযুগলে উজ্জ্বল কেয়ূর, মস্তকে দীপ্তিমান্ কিরীট, স্বর্ণমালা ও পুষ্পমালা, উষ্ণীষে বদ্ধ তরবারি, রথে গদা, ভুশুণ্ডি, মুষল ও হল এবং হস্তে ধনু ছিল; আর তাহার শরীরও হস্তীর শরীরের ন্যায় দৃঢ় ছিল ॥১৯॥

তখন অলায়ুধ অগ্নির ন্যায় উজ্জ্বল সেই রথে থাকিয়া পাণ্ডবসেনা পীড়ন করতঃ আকাশে বিদ্যুৎসমন্বিত মেঘের তুল্য সমরাঙ্গনে প্রকাশ পাইতে লাগিল ॥২০॥

(২০)...বিদ্যুন্মালী মেঘ ইব—বা নি। (২১)...সর্ব্বপ্রবরাঃ...যুযুধুস্তস্য...পাণ্ডবযোধবীরাঃ—বা নি। * '...চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ,...'সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

## ত্রিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ।

—— —— :•*•: —— ——

সঞ্জয় উবাচ ।

তমাগতমভিপ্রেক্ষ্য ভীমকর্ম্মাণমাহবে ।
হর্ষমাহারয়াঞ্চক্রুঃ কুরবঃ সর্ব্ব এব তে ॥১॥
তথৈব তব পুত্রাস্তে দুর্য্যোধনপুরোগমাঃ ।
অপ্লবাঃ প্লবমাসাদ্য তর্ত্তুকামা ইবার্ণবম্ ॥২॥
পুনর্জাতমিবাত্মানং মন্বানাঃ পুরুষর্ষভাঃ ।
অলায়ুধং রাক্ষসেন্দ্রং স্বাগতেনাভ্যপূজয়ন্ ॥৩॥

ভারতকৌমুদী

ত ইতি। তে কুরুপক্ষীয়াঃ। হর্ষান্বিতা মহাসহায়লাভাদিতি ভাবঃ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—— :•: — —

তমিতি। তমলায়ুধম্। আহারয়াঞ্চক্রুঃ আসেদুঃ প্রাপুরিতি যাবৎ ॥১॥

অথেতি। তথৈবাহারয়াঞ্চক্রুরিত্যর্থঃ। অপ্লবাস্তরণোপায়রহিতাঃ, প্লবং তরিম্ ॥২॥

পুনরিতি। মন্বানা মন্যমানাঃ। স্বাগতেন স্বাগতপ্রশ্নেন, অভ্যপূজয়ন্নাদ্রিয়ন্ত ॥৩॥

রাজা! সেই সময়ে মহাবল, বর্ম্মাবৃতদেহ ও চর্ম্মধারী সেই সকল কুরুপক্ষীয় প্রধান রাজারাও আনন্দিত হইয়া সকল দিকে পাণ্ডবযোদ্ধাদের সহিত যুদ্ধ করিতে লাগিলেন' ॥২১॥

—— :•: —— ——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ভীষণকর্ম্মা অলায়ুধকে যুদ্ধে আগত দেখিয়া সেই কৌরবেরা সকলেই আনন্দ লাভ করিলেন ॥১॥

তরণোপায়বিহীন সমুদ্রতরণাভিলাষী লোকেরা যেমন তরণি পাইয়া আনন্দ লাভ করে, সেইরূপ দুর্য্যোধন প্রভৃতি আপনার পুত্রেরাও আনন্দ লাভ করিলেন ॥২॥

সেই পুরুষশ্রেষ্ঠেরা তখন আপনাদের পুনর্জন্ম হইল বলিয়াই যেন মনে করিয়া স্বাগতপ্রশ্নদ্বারা রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধের আদর করিলেন ॥৩॥

(৩) …মন্বানাঃ পুরুষর্ষভম্—বর্দ্ধ।

তস্মিংস্তথামুষে যুদ্ধে বর্ত্তমানে মহাভয়ে।
কর্ণরাক্ষসয়োর্নক্তং দারুণপ্রতিদর্শনে ॥৪॥
উপপ্রৈক্ষস্ত পাঞ্চালাঃ স্ময়মানাঃ সরাজকাঃ।
তথৈব তাবকা রাজন্! বীক্ষমাণাস্ততস্ততঃ ॥৫॥ (যুগ্মকম্)
চুক্রুশুর্নেদমস্তীতি দ্রোণদ্রৌণিকৃপাদয়ঃ।
তৎ কর্ম্ম দৃষ্ট্বা সম্ভ্রান্তা হৈড়িম্বস্য রণাজিরে ॥৬॥
সর্ব্বমাবিগ্নমভবদ্ধাহাভূতমচেতনম্।
তব সৈন্যং মহারাজ! নিরাশং কর্ণজীবিতে ॥৭॥
দুর্য্যোধনস্তু সংপ্রেক্ষ্য কর্ণমার্ত্তিং পরাং গতম্।
অলায়ুধং রাক্ষসেন্দ্রং সমাহূয়েদমব্রবীৎ ॥৮॥
এষ বৈকর্ত্তনঃ কর্ণো হৈড়িম্বেন সমাগতঃ।
কুরুতে কর্ম্ম সুমহদ্‌যদস্যৌপয়িকং মৃধে ॥৯॥

## ভারতকৌমুদী

তস্মিন্নিতি। নক্তং রাত্রৌ। উপপ্রৈক্ষন্ত অপশ্যন্, স্ময়মানা বিস্মিতাঃ সন্তঃ ॥৪—৫॥
চক্রুশুরিতি। চুক্রুশুঃ উচ্চৈরূচুঃ, ইদং কৌরববলম্। সম্ভ্রান্তা বিচলিতাঃ ॥৬॥
সর্ব্বমিতি। আবিগ্নমুদ্বিগ্নম্, হাহাভূতং হাহাকারি, অচেতনামিব ভয়েন ॥৭॥
দুর্য্যোধন ইতি। আর্ত্তিং ঘটোৎকচপ্রহারেণ পীড়াম্, পরামধিকাম্ ॥৮॥

রাজা! রাত্রিতে মহাভয়ঙ্কর ও ভীষণদর্শন কর্ণ ও ঘটোৎকচের সেই অমানুষিক যুদ্ধ চলিতে লাগিলে, পাঞ্চালেরা বিস্মিত হইয়া অন্যান্য রাজাদের সহিত তাহা দেখিতে লাগিল এবং আপনার পক্ষের লোকেরাও সেইরূপই নানাস্থান হইতে দর্শন করিতে থাকিল ॥৪—৫॥

কিন্তু দ্রোণ, অশ্বত্থামা ও কৃপপ্রভৃতি কুরুপক্ষীয় বীরেরা সমরাঙ্গনে ঘটোৎকচের সেই কার্য্য দেখিয়া বিচলিত হইয়া এইরূপ বলিতে লাগিলেন যে, এ কৌরবসৈন্য আর থাকিল না' ॥৬॥

মহারাজ! আপনার সমস্ত সৈন্যই উদ্বিগ্ন ও অচেতনপ্রায় হইয়া পড়িল, হাহাকার করিতে লাগিল এবং কর্ণের জীবনের প্রতি নিরাশ হইয়া গেল ॥৭॥

দুর্য্যোধন কর্ণকে অত্যন্তপীড়িত দেখিয়া রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধকে আহ্বান করিয়া এই কথা বলিলেন—॥৮॥

(৫)…ব্যভ্রমংস্তাবকাশ্চাপি ঘূর্ণমানাস্ততস্ততঃ—নি।

পশ্যৈতান্ পার্থিবান্ শূরান্ নিহতান্ ভৈমসেনিনা।
নানাশস্ত্রৈরভিহতান্ পাদপানিব দন্তিনা ॥১০॥
তবৈষ ভাগঃ সমরে রাজমধ্যে ময়া কৃতঃ।
তবৈবানুমতে বীর! তং বিক্রম্য নিবর্হয় ॥১১॥
পুরা বৈকর্ত্তনং কর্ণমেষ পাপো ঘটোৎকচঃ।
মায়াবলং সমাশ্রিত্য কর্ষয়ত্যরিকর্ষণ! ॥১২॥
এবমুক্তঃ স রাজ্ঞা তু রাক্ষসো ভীমবিক্রমঃ।
তথেত্যুক্ত্বা মহাবাহুর্ঘটোৎকচমুপাদ্রবৎ ॥১৩॥
ততঃ কর্ণং সমুৎসৃজ্য ভৈমসেনিরপি প্রভো!।
প্রত্যমিত্রমুপায়ান্তমর্দ্দয়ামাস মার্গণৈঃ ॥১৪॥

ভারতকৌমুদী

এষ ইতি। সমাগতো যুদ্ধে মিলিতঃ। ঔপয়িকমুপায়সম্পাদ্যং সম্ভবপরম ॥৯॥
পশ্যেতি। ভৈমসেনিনা ঘটোৎকচেন। দন্তিনা গজেন ॥১০॥
তবেতি। ভাগঃ হন্তব্যাংশঃ। অনুমতে অনুমতৌ সত্যাম্। নিবর্হয় বিনাশয় ॥১১॥
পুরেতি। পুরা আগামিনি কালে। কর্ষয়তি বিজিত্য বশীকরোতি ॥১২॥
এবমিতি। রাজ্ঞা দুর্য্যোধনেন। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥১৩॥
তত ইতি। প্রত্যমিত্রং প্রতিমুখীভূতং শত্রুমলায়ুধম্। মার্গণৈর্বাণৈঃ ॥১৪॥

এই বিকর্ত্তননন্দন কর্ণ যুদ্ধে ঘটোৎকচের সহিত মিলিত হইয়া—উঁহার যতদূর সম্ভব, সেইরূপ গুরুতর কার্য্য করিতেছেন ॥৯॥

রাক্ষসশ্রেষ্ঠ! দর্শন করুন—হস্তী যেমন বৃক্ষসমূহ বিনষ্ট করে, সেইরূপ ঘটোৎকচ নানা অস্ত্র দ্বারা আঘাত করিয়া এই বীর রাজগণকে বিনষ্ট করিয়াছে ॥১০॥

বীর! আমি আপনার অনুমতি অনুসারেই রাজাদের মধ্যে আপনার ভাগেই এই ঘটোৎকচকে নির্দ্দিষ্ট করিয়াছি। অতএব আপনি বিক্রম প্রকাশ করিয়া উহাকে বধ করুন ॥১১॥

শত্রুদমন! এই পাপাত্মা ঘটোৎকচ হয়ত মায়াবল অবলম্বন করিয়া পরে বিকর্ত্তননন্দন কর্ণকে বশীভূত করিতে পারে' ॥১২॥

দুর্য্যোধন এইরূপ বলিলে, ভয়ঙ্করবিক্রমশালী ও মহাবাহু অলায়ুধ 'তাহাই হউক' এই কথা বলিয়া ঘটোৎকচের দিকে ধাবিত হইল ॥১৩॥

(১১) তবৈব ভাগঃ সমরে—নি। (১২)…অরিকর্ষণম্—বর্দ্ধ।

তয়োঃ সমভবদ্যুদ্ধং ক্রুদ্ধয়ো রাক্ষসেন্দ্রয়োঃ।
মত্তয়োর্বাসিতাহেতোর্দ্বিপয়োরিব কাননে ॥১৫॥
রক্ষসা বিপ্রমুক্তস্তু কর্ণোঽপি রথিনাং বরঃ।
অভ্যদ্রবদ্ভীমসেনং রথেনাদিত্যবর্চ্চসা ॥১৬॥
তমায়ান্তমনাদৃত্য দৃষ্ট্বা গ্রস্তং ঘটোৎকচম্।
অলায়ুধেন সমরে সিংহেনেব গবাং পতিম্ ॥১৭॥
রথেনাদিত্যবপুষা ভীমঃ প্রহরতাং বরঃ।
কিরন্ শরৌঘান্ প্রযযাবলায়ুধরথং প্রতি ॥১৮॥ (যুগ্মকম্)
তমায়ান্তমভিপ্রেক্ষ্য স তদালায়ুধঃ প্রভো!।
ঘটোৎকচং সমুৎসৃজ্য ভীমসেনং সমাহ্বয়ৎ ॥১৯॥
তং ভীমঃ সহসাভ্যেত্য রাক্ষসান্তকরঃ প্রভো!।
সগণং রাক্ষসেন্দ্রং তং শরবর্ষৈরবাকিরৎ ॥২০॥

---

ভারতকৌমুদী

তয়োরিতি। বাসিতা ঋতুমতী হস্তিনী তস্যাস্তৎসঙ্গমস্য হেতোঃ, দ্বিপয়োর্গজয়োঃ ॥১৫॥
রক্ষসেতি। রক্ষসা ঘটোৎকচেন, বিপ্রমুক্তস্ত্যক্তঃ। আদিত্যবর্চ্চসা সূর্য্যবদুজ্জ্বলেন ॥১৬॥
তমিতি। গ্রস্তমাক্রান্তম্। আদিত্যবপুষা সূর্য্যবদুজ্জ্বলেন ॥১৭—১৮॥
তমিতি। ভীমসেনং সমাহ্বয়ৎ, আতিবধেন তস্যৈব প্রকৃতশত্রুত্বাৎ ॥১৯॥
তমিতি। সগণম্ অনুচরসহিতম্। অবাকিরৎ প্রাহরৎ ॥২০॥

---

রাজা! প্রতিপক্ষ অলায়ুধ আসিতে লাগিলে, ঘটোৎকচও কর্ণকে পরিত্যাগ করিয়া বাণদ্বারা অলায়ুধকে পীড়ন করিতে আরম্ভ করিল ॥১৪॥

ক্রমে বনমধ্যে ঋতুমতী হস্তিনীসঙ্গমের জন্য দুইটা মত্তহস্তীর যুদ্ধের ন্যায় ক্রুদ্ধ রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচ ও অলায়ুধের যুদ্ধ হইতে লাগিল ॥১৫॥

ওদিকে ঘটোৎকচ পরিত্যাগ করিয়া গেলে, রথিশ্রেষ্ঠ কর্ণও সূর্য্যের তুল্য উজ্জ্বল রথে আরোহণ করিয়া ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥১৬॥

কিন্তু সিংহাক্রান্ত বৃষের ন্যায় অলায়ুধাক্রান্ত ঘটোৎকচকে দেখিয়া কর্ণকে গ্রহণ না করিয়া বীরশ্রেষ্ঠ ভীমসেন সূর্য্যের তুল্য উজ্জ্বল রথে আরোহণপূর্ব্বক বাণসমূহ ক্ষেপণ করিতে করিতে অলায়ুধের রথের দিকে যাইতে লাগিলেন ॥১৭—১৮॥

রাজা! তখন ভীমসেনকে আসিতে দেখিয়া অলায়ুধ ঘটোৎকচকে পরিত্যাগ করিয়া যুদ্ধে ভীমসেনকেই আহ্বান করিল ॥১৯॥

তথৈবালায়ুধো রাজন্! শিলাধৌতৈরজিহ্মগৈঃ।
অভ্যবর্ষত কৌন্তেয়ং পুনঃ পুনররিন্দমঃ ॥২১॥
তথা তে রাক্ষসাঃ সর্ব্বে ভীমসেনমুপাদ্রবন্।
নানাপ্রহরণা ভীমাস্তৎসুতানাং জয়ৈষিণঃ ॥২২॥
স তাড্যমানো বহুভির্ভীমসেনো মহাবলঃ।
পঞ্চভিঃ পঞ্চভিঃ সর্ব্বোংস্তানবিধ্যচ্ছিতৈঃ শরৈঃ ॥২৩॥
তে বধ্যমানা ভীমেন রাক্ষসাঃ খরযোনয়ঃ।
বিনেদুস্তুমুলান্ নাদান্ দুদ্রুবুশ্চ দিশো দশ ॥২৪॥
তাংস্ত্রাস্যমানান্ ভীমেন দৃষ্ট্বা রক্ষো মহাবলম্।
অভিদুদ্রাব বেগেন শরৈশ্চৈনমবাকিরৎ।
তং ভীমসেনঃ সমরে তীক্ষ্ণাগ্রৈরক্ষিণোচ্ছরৈঃ ॥২৫॥

ভারতকৌমুদী

তথেতি। শিলাধৌতৈঃ শিলাঘর্ষণেন পরিষ্কৃতৈঃ, অজিহ্মগৈর্বাণৈঃ ॥২১॥
তথেতি। তে অলায়ুধপক্ষবর্ত্তিনঃ। উপাদ্রবন্ অভ্যধাবন্ ॥২২॥
স ইতি। শিতৈঃ শিলাঘর্ষণাদিনা সূক্ষ্মমুখীকৃতৈঃ সুধারৈরিত্যর্থঃ ॥২৩॥
ত ইতি। খরযোনয়ো গর্দ্দভোৎপন্নাস্তীক্ষ্ণস্বভাবা বা। বিনেদুশ্চক্রুঃ ॥২৪॥
তানিতি। রক্ষো রাক্ষসোঽলায়ুধঃ। এনং ভীমম্। অক্ষিণোদতাড়য়ৎ। ষট্পাদঃ ॥২৫॥

নরনাথ! সুতরাং রাক্ষসান্তকারী ভীমসেনও বেগে অলায়ুধের সম্মুখে উপস্থিত হইয়া বাণবর্ষণদ্বারা অনুচরগণের সহিত অলায়ুধকেই প্রহার করিতে লাগিলেন ॥২০॥

রাজা! তখন শত্রুদমনকারী অলায়ুধও সেইরূপই ভীমসেনের উপরে বার বার শিলাশাণিত বাণবর্ষণ করিতে থাকিল ॥২১॥

মহারাজ! আপনার পুত্রগণের জয়াভিলাষী ও ভীষণমূর্ত্তি সেই অলায়ুধের পক্ষবর্ত্তী রাক্ষসেরা সকলেও নানাবিধ অস্ত্র ধারণ করিয়া ভীমের দিকে ধাবিত হইল ॥২২॥

বহুতর রাক্ষস তাড়ন করিলে, মহাবল ভীমসেনও পাঁচ পাঁচটা সুধার বাণ দ্বারা তাহাদের সকলকে তাড়ন করিলেন ॥২৩॥

ভীমসেন বধ করিতে থাকিলে, তীক্ষ্ণস্বভাব সেই রাক্ষসেরা তুমুল আর্ত্তনাদ করিতে করিতে পলায়ন করিতে লাগিল ॥২৪॥

(২১)…পুনঃ পুনররিন্দম।—বদ্ধ বর্দ্ধ বা নি। (২৪)…রাক্ষসাঃ ক্রূরযুদ্ধাঃ…বা নি।

অলায়ুধস্তু তানস্তান্ ভীমেন বিশিখান্ রণে।
চিচ্ছেদ কাংশ্চিৎ সমরে ত্বরয়া কাংশ্চিদগ্রহীৎ ॥২৬॥
স তং দৃষ্ট্বা রাক্ষসেন্দ্রং ভীমো ভীমপরাক্রমঃ।
গদাং চিক্ষেপ বেগেন বজ্রপাতোপমাং তদা ॥২৭॥
তামাপতন্তীং বেগেন গদাং জ্বালাকুলাং ততঃ।
গদয়া তাড়য়ামাস সা গদা ভীমমাব্রজৎ ॥২৮॥
স রাক্ষসেন্দ্রং কৌন্তেয়ঃ শরবর্ষৈরবাকিরৎ।
তানপ্যস্যাকরোন্মোঘান্ রাক্ষসো নিশিতৈঃ শরৈঃ ॥২৯॥
তে চাপি রাক্ষসাঃ সর্ব্বে রজন্যাং ভীমবিক্রমাঃ।
শাসনাদ্রাক্ষসেন্দ্রস্য নিজঘ্নূ রথ কুঞ্জরান্ ॥৩০॥

ভারতকৌমুদী

অলায়ুধ ইতি। অস্তান্ ক্ষিপ্তান্, বিশিখান্ বাণান্ ॥২৬॥
স ইতি। বজ্রপাতস্য উপমা পতনে সাদৃশ্যং যস্যাস্তাম্ ॥২৭॥
তামিতি। জ্বালাকুলাং তেজোব্যাপ্তাম্। তাড়য়ামাস অলায়ুধ ইতি শেষঃ ॥২৮॥
স ইতি। মোঘান্ ব্যর্থান্, রাক্ষসঃ অলায়ুধ এব ॥২৯॥
ত ইতি। রজন্যাং রাত্রিবশত এব ভীমবিক্রমা ইত্যর্থঃ। শাসনাদাদেশাৎ ॥৩০॥

ভীমসেন সেই রাক্ষসগণকে বিত্রস্ত করিয়া তুলিয়াছেন দেখিয়া মহাবল অলায়ুধ বেগে ভীমসেনের দিকে ধাবিত হইল এবং বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিতে থাকিল। তখন ভীমসেনও তীক্ষ্ণমুখ বাণসমূহে তাহাকে তাড়ন করিতে লাগিলেন ॥২৫॥

কিন্তু অলায়ুধ ভীমসেননিক্ষিপ্ত সেই বাণগুলির মধ্যে কতকগুলি ছেদন করিল এবং কতকগুলিকে ধরিয়া ফেলিল ॥২৬॥

তখন ভয়ঙ্করপরাক্রমশালী ভীমসেন অলায়ুধের প্রতি দৃষ্টিপাত করিয়া বেগে একটা বজ্রতুল্য গদা নিক্ষেপ করিলেন ॥২৭॥

উজ্জ্বলাকৃতি সেই গদা বেগে আসিতে লাগিলে, অলায়ুধ গদাদ্বারাই তাহাকে তাড়ন করিল; তখন ভীমের গদা ভীমেরই দিকেই ধাবিত হইল ॥২৮॥

পরে ভীমসেন অলায়ুধের উপরে বাণ বর্ষণ করিলেন; তখন অলায়ুধ সুধার বাণসমূহদ্বারা ভীমসেনের সেই বাণগুলিকে ব্যর্থ করিয়া ফেলিল ॥২৯॥

তদনন্তর অলায়ুধের আদেশক্রমে রাত্রিনিবন্ধন ভয়ঙ্করবিক্রমশালী সেই রাক্ষসেরা সকলে পাণ্ডবপক্ষের হস্তীগুলিকে বধ করিতে লাগিল ॥৩০॥

(৩০)...রজন্যাং ভীমরূপিণঃ...নিজঘ্ন রথকুঞ্জরান্—বা বি।

পাঞ্চালাঃ সৃঞ্জয়াশ্চৈব বাজিনঃ পরমদ্বিপাঃ।
ন শান্তিং লেভিরে তত্র রাক্ষসৈর্ভৃশপীড়িতাঃ ॥৩১॥
তং তু দৃষ্ট্বা মহাঘোরং বর্ত্তমানং মহাহবম্।
অব্রবীৎ পুণ্ডরীকাক্ষো ধনঞ্জয়মিদং বচঃ ॥৩২॥
পশ্য ভীমং মহাবাহুং রাক্ষসেন্দ্রবশং গতম্।
পদবীমস্য গচ্ছ ত্বং মা বিচারয় পাণ্ডব ! ॥৩৩॥
ধৃষ্টদ্যুম্নঃ শিখণ্ডী চ যুধামন্যূত্তমৌজসৌ।
সহিতৌ দ্রৌপদেয়াশ্চ কর্ণং যান্তু মহারথাঃ ॥৩৪॥
নকুলঃ সহদেবশ্চ যুযুধানশ্চ বীর্য্যবান্।
ইতরান্ রাক্ষসান্ ঘ্নন্তু শাসনাত্তব পাণ্ডব ! ॥৩৫॥
ত্বমপীমাং মহাবাহো ! চমূং দ্রোণপুরস্কৃতাম্।
বারয়স্ব নরব্যাঘ্র ! মহদ্ধি ভয়মাগতম্ ॥৩৬॥

---

ভারতকৌমুদী

পাঞ্চালা ইতি। পরমদ্বিপা উত্তমগজাঃ ॥৩১॥
তমিতি। মহাহবং মহাযুদ্ধম্। পুণ্ডরীকাক্ষঃ কৃষ্ণঃ ॥৩২॥
পশ্যেতি। পদবীং পন্থানম্, অস্য ভীমস্য, গচ্ছ সাহায্যকরণায় ॥৩৩॥
ধৃষ্টেতি। সহিতৌ মিলিতৌ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ ॥৩৪॥
নকুল ইতি। যুযুধানঃ সাত্যকিঃ। শাসনাদাদেশাৎ ॥৩৫॥
ত্বমিতি। হি যস্মাৎ, মহদ্ভয়মাগতং দ্রোণকর্ণালায়ুধৈর্যুগপদাক্রমণাৎ ॥৩৬॥

---

তখন রাক্ষসেরা গুরুতর পীড়ন করিতে লাগিলে, পাঞ্চাল ও সৃঞ্জয়েরা এবং অশ্ব ও হস্তী সকল শান্তিই পাইতে লাগিল না ॥৩১॥

অতিভীষণ সেই মহাযুদ্ধ চলিতেছে দেখিয়া কৃষ্ণ অর্জ্জুনকে এই কথা বলিলেন—॥৩২॥

'অর্জ্জুন! দেখ—মহাবাহু ভীমসেন অলায়ুধের বশীভূত হইয়া পড়িয়াছেন। অতএব তুমি উঁহার দিকে চল, আর বিবেচনা করিও না ॥৩৩॥

ধৃষ্টদ্যুম্ন, শিখণ্ডী, সম্মিলিত যুধামন্যু ও উত্তমৌজা এবং দ্রৌপদীর মহারথ পুত্রেরা কর্ণের দিকে গমন করুন ॥৩৪॥

পাণ্ডুনন্দন! আর তোমার আদেশে নকুল, সহদেব ও বলবান্ সাত্যকি অপর রাক্ষসগণকে বধ করুন ॥৩৫॥

---

(৩৩)...পদমস্যানুগচ্ছ ত্বম্—বা দি। (৩৬)...বারয়স্ব নরব্যাঘ্র!—দি।

এবমুক্তে তু কৃষ্ণেন যথোদ্দিষ্টা মহারথাঃ।
জঘ্নু র্বৈকর্ত্তনং কর্ণং রাক্ষসাংশ্চৈব তান্ রণে ॥৩৭॥
অথ পূর্ণায়তোৎসৃষ্টৈঃ শরৈরাশীবিষোপমৈঃ।
ধনুশ্চিচ্ছেদ ভীমস্য রাক্ষসেন্দ্রঃ প্রতাপবান্ ॥৩৮॥
হয়াংশ্চাস্য শিতৈর্বাণৈঃ সারথিঞ্চ মহাবলঃ।
জঘান মিষতঃ সংখ্যে ভীমসেনস্য রাক্ষসঃ ॥৩৯॥
সোঽবতীর্য্য রথোপস্থাদ্ধতাশ্বো হতসারথিঃ।
তস্মৈ গুর্বীং গদাং ঘোরাং বিনদন্নুৎসসর্জ্জ হ ॥৪০॥
ততস্তাং ভীমনির্ঘোষামাপতন্তীং মহাগদাম্।
গদয়া রাক্ষসো ঘোরো নিজঘান ননাদ চ ॥৪১॥
তদ্দৃষ্ট্বা রাক্ষসেন্দ্রস্য ঘোরং কর্ম্ম ভয়াবহম্।
ভীমসেনঃ প্রহৃষ্টাত্মা গদামাশু পরামৃশৎ ॥৪২॥

ভারতকৌমুদী

এবমিতি। যথোদ্দিষ্টাঃ প্রাগুক্তক্রমমাশ্রিতাঃ ॥৩৭॥
অথেতি। পূর্ণমায়তমাকৃষ্টং বদ্ধমুক্তেন উৎসৃষ্টৈর্নিক্ষিপ্তৈঃ ॥৩৮॥
হয়ানিতি। হয়ান্ রথাশ্বান্, শিতৈঃ সুধারৈঃ। মিষতঃ পশ্যতঃ ॥৩৯॥
স ইতি। স ভীমসেনঃ, রথস্য উপস্থাদুপবেশনস্থানাৎ ॥৪০॥
তত ইতি। রাক্ষসঃ অলায়ুধঃ, নিজঘান আঘাতেন প্রতিহতবান্ ॥৪১॥

মহাবাহু নরশ্রেষ্ঠ! তুমিও এই দ্রোণের অগ্রবর্ত্তী কৌরবসৈন্যগণকে বারণ করিতে থাক। কারণ, গুরুতর ভয় উপস্থিত হইয়াছে' ॥৩৬॥

কৃষ্ণ এইরূপ বলিলে, পূর্ব্বোক্ত মহারথেরা যুদ্ধে বিকর্ত্তননন্দন কর্ণকে এবং সেই রাক্ষসগণকে আঘাত করিতে লাগিলেন ॥৩৭॥

তাহার পর প্রতাপশালী অলায়ুধ ধনুখানা পূর্ণ আকর্ষণ করিয়া সর্পতুল্য বাণদ্বারা ভীমের ধনু ছেদন করিল ॥৩৮॥

এবং মহাবল অলায়ুধ অপর সুধার বাণসমূহদ্বারা ভীমসেনের সমক্ষেই তাঁহার অশ্বগণ ও সারথিকে বধ করিল ॥৩৯॥

অশ্ব ও সারথি নিহত হইলে, ভীমসেন রথ হইতে অবতীর্ণ হইয়া গর্জ্জন করতঃ অলায়ুধের উপরে একটা মহাভীষণ গদা নিক্ষেপ করিলেন ॥৪০॥

ক্রমে সেই ভীমনাদিনী মহাগদা আসিতে লাগিলে, ভীষণমূর্ত্তি অলায়ুধ গদাদ্বারাই সেটাকে প্রতিহত করিল এবং গর্জ্জন করিয়া উঠিল ॥৪১॥

(৩৭)...জঘ্নুর্বৈকর্ত্তনং কর্ণম্—পি বা নি।

তয়োঃ সমভবদ্‌যুদ্ধং তুমুলং নররক্ষসোঃ।
গদানিপাতসংহ্রাদৈর্ভুবং কম্পয়তোর্ভৃশম্ ॥৪৩॥
গদাবিমুক্তৌ তৌ ভূয়ঃ সমাসাদ্যেতরেতরম্।
মুষ্টিভির্বজ্রসংহ্রাদৈরন্যোন্যমভিজঘ্নতুঃ ॥৪৪॥
রথচক্রৈর্যুগৈরক্ষৈরধিষ্ঠানৈরুপস্করৈঃ।
যথাসন্নমুপাদায় নিজঘ্নতুরমর্ষণৌ ॥৪৫॥
তৌ বিক্ষরন্তৌ রুধিরং সমাসাদ্যেতরেতরম্।
মত্তাবিব মহানাগৌ চকৃষাতে পুনঃ পুনঃ ॥৪৬॥
তদপশ্যদ্ধৃষীকেশঃ পাণ্ডবানাং হিতে রতঃ।
স ভীমসেনরক্ষার্থং হৈড়িম্বং পর্য্যচোদয়ৎ ॥৪৭॥

ভারতকৌমুদী

তদিতি। গদামপরাম্, পরামৃশৎ অগৃহ্লাৎ ॥৪২॥
তয়োরিতি। নররক্ষসোর্ভীমালায়ুধয়োঃ। গদানিপাতয়োঃ সংহ্রাদৈঃ শব্দৈঃ ॥৪৩॥
গদেতি। গদাভ্যাং বিমুক্তৌ তদ্বাবিহীনৌ। বজ্রস্যেব সংহ্রাদো যেষাং তৈঃ ॥৪৪॥
রথেতি। যুগাদয়োঽপি রথস্য দারুবিশেষাস্তৈঃ। যথাসন্নং সন্নিহিতমনতিক্রম্য ॥৪৫॥
তাবিতি। মহানাগৌ বিশালগজৌ, চকৃষাতে আকর্ষণং চক্রতুঃ ॥৪৬॥
তদিতি। হৈড়িম্বং ঘটোৎকচম্, পর্য্যচোদয়ৎ যুদ্ধায় প্রৈরয়ৎ ॥৪৭॥

অলায়ুধের সেই ভয়ঙ্কর কার্য্য দেখিয়াও ভীমসেন হৃষ্টচিত্ত থাকিয়াই সত্বর অন্য একটা গদা গ্রহণ করিলেন ॥৪২॥

তখন ভীম ও অলায়ুধের তুমুল যুদ্ধ হইতে লাগিল। তৎকালে তাঁহাদের গদাঘাতের শব্দে সমরভূমি গুরুতর কম্পিত হইতে থাকিল ॥৪৩॥

পুনরায় তাঁহারা গদা পরিত্যাগ করিয়া পরস্পর সন্নিহিত হইয়া বজ্রের তুল্য শব্দকারী মুষ্টিদ্বারা পরস্পর আঘাত করিতে লাগিলেন ॥৪৪॥

ক্রমে ক্রুদ্ধ ভীম ও অলায়ুধ রথের চক্র, যুগ, অক্ষ, অধিষ্ঠান ও উপস্করের মধ্যে যাহা নিকটে পাইতে থাকিলেন, তাহা দ্বারাই প্রহার করিতে লাগিলেন ॥৪৫॥

পরে তাঁহারা গাত্র হইতে রক্ত নিঃসারণ করিতে থাকিয়া পরস্পর নিকটবর্ত্তী হইয়া দুইটা মত্ত মহাহস্তীর ন্যায় বার বার পরস্পর আকর্ষণ করিতে থাকিলেন ॥৪৬॥

(৪৭) তাবপশ্যদ্ধৃষীকেশঃ হৈড়িম্বম্—নি। ইতঃ পরম্ '...পঞ্চাশদুত্তরৈকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয়—উবাচ' বঙ্গ বর্দ্ধ. '...অষ্টাশত্যধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' —বা বা নি।

সংপ্রেক্ষ্য সমরে ভীমং রক্ষসা গ্রস্তমন্তিকাৎ।
বাসুদেবোঽব্রবীদ্রাজন্! ঘটোৎকচমিদং বচঃ ॥৪৮॥
পশ্য ভীমং মহাবাহো! রক্ষসা গ্রস্তমাহবে।
পশ্যতাং সর্ব্বসৈন্যানাং তব চৈব মহাদ্যুতে! ॥৪৯॥
স কর্ণং ত্বং সমুৎসৃজ্য রাক্ষসেন্দ্রমলায়ুধম্।
জহি ক্ষিপ্রং মহাবাহো! পশ্চাৎ কর্ণং বধিষ্যসি ॥৫০॥
স বার্ষ্ণেয়বচঃ শ্রুত্বা কর্ণমুৎসৃজ্য বীর্য্যবান্।
যুযুধে রাক্ষসেন্দ্রেণ বকভ্রাত্রা ঘটোৎকচঃ ॥৫১॥
তয়োঃ সুতুমুলং যুদ্ধং বভূব নিশি রক্ষসোঃ।
অলায়ুধস্য চৈবোগ্রং হৈড়িম্বস্য চ ভারত! ॥৫২॥

---

ভারতকৌমুদী

সমিতি। রক্ষসা অলায়ুধেন, গ্রস্তমাক্রান্তম্, অন্তিকাৎ অন্তিকমাসাদ্য ॥৪৮॥

পশ্যেতি। পশ্যতামিত্যাদাবনাদরে ষষ্ঠী। মহাদ্যুতে! মহাতেজঃ! ॥৪৯॥

স ইতি। এতেন পূর্ব্বকর্ণত্যাগানন্তরমলায়ুধেন সহ ভীমে মিলিতে সতি পুনরপি ঘটোৎকচঃ কর্ণেন সহ মিলিত ইতি প্রত্যেতব্যম্, অন্যথা উৎসৃষ্টস্য পুনরুৎসর্গোপদেশানুপপত্তিঃ ॥৫০॥

স ইতি। বার্ষ্ণেয়স্য কৃষ্ণস্য বচঃ। বকস্য রাক্ষসস্য ভ্রাতা অলায়ুধেন ॥৫১॥

তয়োরিতি। রক্ষসো রাক্ষসয়োঃ। হৈড়িম্বস্য ঘটোৎকচস্য ॥৫২॥

---

তখন পাণ্ডবগণের হিতে নিরত কৃষ্ণ সেই ঘটনা দেখিলেন এবং তিনি ভীমসেনকে রক্ষা করিবার জন্য ঘটোৎকচকে প্রেরণ করিবার ইচ্ছা করিলেন ॥৪৭॥

রাজা! অলায়ুধ নিকটে যাইয়া ভীমকে আক্রমণ করিয়াছে দেখিয়া কৃষ্ণ ঘটোৎকচকে এই কথা বলিলেন—॥৪৮॥

'মহাবাহু ও মহাতেজা ঘটোৎকচ! দেখ—সমস্ত সৈন্য ও তোমার সমক্ষেই অলায়ুধ ভীমসেনকে আক্রমণ করিয়াছে ॥৪৯॥

মহাবাহু! তুমি কর্ণকে পরিত্যাগ করিয়া সত্বর রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধকে বধ কর, পরে কর্ণকে বধ করিবে' ॥৫০॥

বলবান্ ঘটোৎকচ কৃষ্ণের সেই কথা শুনিয়া কর্ণকে পরিত্যাগ করিয়া বকরাক্ষসের ভ্রাতা রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধের সহিত যুদ্ধ করিতে আরম্ভ করিল ॥৫১॥

---

(৪৮) সংদৃশ্য সময়ে—পি বা নি। (৫২)...হৈড়িম্বস্যাপি ভারত!—বঙ্গ বা নি।

অলায়ুধস্য যোধাংশ্চ রাক্ষসান্ ভীমদর্শনান্।
বেগেনাপততঃ শূরান্ প্রগৃহীতশরাসনান্ ॥৫৩॥
আত্তায়ুধঃ সুসংক্রুদ্ধো যুযুধানো মহারথঃ।
নকুলঃ সহদেবশ্চ চিচ্ছিদুর্নিশিতৈঃ শরৈঃ ॥৫৪॥ (যুগ্মকম্)
সর্ব্বাংশ্চ সমরে রাজন্! কিরীটী ক্ষত্রিয়র্ষভান্।
পরিচিক্ষেপ বীভৎসুঃ সর্ব্বতঃ প্রকিরন্ শরান্ ॥৫৫॥
কর্ণশ্চ সমরে রাজন্! ব্যদ্রাবয়ত পার্থিবান্।
ধৃষ্টদ্যুম্নশিখণ্ড্যাদীন্ পাঞ্চালানাং মহারথান্ ॥৫৬॥
তান্ বধ্যমানান্ দৃষ্ট্বা তু ভীমো ভীমপরাক্রমঃ।
অভ্যয়াত্ত্বরিতঃ কর্ণং বিশিখান্ প্রকিরন্ রণে ॥৫৭॥
ততস্তেঽপ্যাযযুর্হত্বা রাক্ষসান্ যত্র সূতজঃ।
নকুলঃ সহদেবশ্চ সাত্যকিশ্চ মহারথঃ।
তে কর্ণং যোধয়ামাসুঃ পাঞ্চালা দ্রোণমেব তু ॥৫৮॥

---

ভারতকৌমুদী

অলেতি। আপততঃ আগচ্ছতঃ। আত্তায়ুধো গৃহীতাস্ত্রঃ, যুযুধানঃ সাত্যকিঃ ॥৫৩—৫৪॥
সর্ব্বানিতি। পরিচিক্ষেপ অপসারয়ামাস, বীভৎসুরর্জ্জুনঃ, প্রকিরন্ নিক্ষিপন্। ৫৫॥
কর্ণ ইতি। ব্যদ্রাবয়ত অপীড়য়ৎ॥ ৫৬॥
তানিতি। অভ্যয়াৎ প্রত্যাগচ্ছৎ, বিশিখান্ বাণান্, প্রকিরন্ ॥৫৭॥

---

ভরতনন্দন! ক্রমে সেই রাত্রিতে রাক্ষস অলায়ুধ ও ঘটোৎকচের অতি-তুমুল ও ভীষণ যুদ্ধ হইতে লাগিল ॥৫২॥

ওদিকে ভীষণমূর্ত্তি ও বীর অলায়ুধের পক্ষীয় রাক্ষস যোদ্ধারা ধনু ধারণ করিয়া বেগে আসিতে লাগিলে, মহারথ সাত্যকি, নকুল ও সহদেব অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অস্ত্র ধারণ করিয়া সুধার বাণসমূহদ্বারা তাহাদিগকে ছেদন করিতে লাগিলেন ॥৫৩—৫৪ ॥

রাজা! অপর দিকে আবার কিরীটধারী অর্জ্জুন সকল দিকে বাণক্ষেপ করিতে থাকিয়া কুরুপক্ষীয় সমস্ত ক্ষত্রিয়শ্রেষ্ঠকে অপসারিত করিতে থাকিলেন ॥৫৫॥

নরনাথ! এদিকেও কর্ণ পাণ্ডবপক্ষীয় রাজগণকে এবং ধৃষ্টদ্যুম্ন ও শিখণ্ডি-প্রভৃতি পাঞ্চাল মহারথদিগকে পীড়ন করিতে লাগিলেন ॥৫৬॥

কর্ণ তাঁহাদিগকে বধ করিতেছেন দেখিয়া ভয়ঙ্কর পরাক্রমশালী ভীমসেন বাণক্ষেপ করিতে করিতে সত্বর কর্ণের দিকে আগমন করিলেন ॥৫৭॥

অলায়ুধস্তু সংক্রুদ্ধো ঘটোৎকচমরিন্দমম্।
পরিঘেণাতিকায়েন তাড়য়ামাস মূর্দ্ধনি ॥৫৯॥
স তু তেন প্রহারেণ ভৈমসেনির্মহারথঃ।
ঈষম্মূর্চ্ছিতমাত্মানমস্তম্ভয়ত বীর্য্যবান্ ॥৬০॥
ততো দীপ্তাগ্নিসঙ্কাশামষ্টঘণ্টামলঙ্কৃতাম্।
চিক্ষেপ তস্মৈ সমরে গদাং কাঞ্চনভূষিতাম্ ॥৬১॥
সা হয়াংশ্চ রথঞ্চাস্য সারথিঞ্চ মহাস্বনা।
চূর্ণয়ামাস বেগেন বিসৃষ্টা ভীমকর্ম্মণা ॥৬২॥
স ভগ্নহয়চক্রাক্ষাদ্বিশীর্ণধ্বজকূবরাৎ।
উৎপপাত রথাত্তূর্ণং মায়ামাস্থায় রাক্ষসীম্ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। সূতজঃ কর্ণঃ। তে কে ইত্যাহ নকুল ইতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৮॥
অলায়ুধ ইতি। পরিঘেণ অস্ত্রবিশেষেণ, অতিকায়েন বৃহতা ॥৫৯॥
স ইতি। ভৈমসেনির্ঘটোৎকচঃ। অস্তম্ভয়ত পতনাদ্ব্যবারয়ৎ। ৬০॥
তত ইতি। চিক্ষেপ ঘটোৎকচ ইতি শেষঃ, তস্মৈ অলায়ুধায় ॥৬১॥
সেতি। অস্য অলায়ুধস্য। বিসৃষ্টা ক্ষিপ্তা, ভীমকর্ম্মণা ঘটোৎকচেন ॥৬২॥
স ইতি। সঃ অলায়ুধঃ। কূবরো রথগতদারুবিশেষঃ। উৎপপাত গগনম্ ॥৬৩॥

তাহার পর নকুল, সহদেব ও মহারথ সাত্যকি ইঁহারা অলায়ুধের পক্ষের রাক্ষসদিগকে বধ করিয়া—যেখানে কর্ণ ছিলেন, সেইখানে আগমন করিলেন এবং তাঁহারা কর্ণের সঙ্গে, আর পাঞ্চালেরা দ্রোণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৮॥

এদিকে অলায়ুধ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া একটা বিশাল পরিঘদ্বারা শত্রুদমন ঘটোৎকচের মস্তকে আঘাত করিল ॥৫৯॥

তখন বলবান্ ও মহারথ ঘটোৎকচ সেই আঘাতে অল্পমূর্চ্ছিত আপনাকে কোন প্রকারে স্থির রাখিল ॥৬০॥

তৎপরে ঘটোৎকচ প্রজ্বলিত অগ্নির ন্যায় উজ্জ্বল, অষ্টঘণ্টাযুক্ত, অলঙ্কৃত ও স্বর্ণভূষিত একটা গদা অলায়ুধের উপরে নিক্ষেপ করিল ॥৬১॥

ভীমকর্ম্মা ঘটোৎকচের নিক্ষিপ্ত সেই গদাটা বেগে যাইয়া অলায়ুধের অশ্ব, রথ ও সারথিকে চূর্ণ করিল ॥৬২॥

---

(৬০)...ভৈমসেনির্মহাবলঃ—পি বা নি। (৬১)...শতঘণ্টাম্—পি বা নি।

স সাস্থায় মায়াস্তু ববর্ষ রুধিরং বহু।
বিদ্যুদ্বিভ্রাজিতঞ্চাসীত্তিমিরাভ্রাকুলং নভঃ ॥৬৪॥
ততো বজ্রনিপাতাশ্চ সাশনিস্তনয়িত্নবঃ।
মহাংশ্চটচটাশব্দস্তত্রাসীচ্চ মহাহবে ॥৬৫॥
তাং প্রেক্ষ্য মহতীং মায়াং রাক্ষসো রাক্ষসস্য তু।
ঊর্দ্ধমুৎপত্য হৈড়িম্বস্তাং মায়াং মায়য়াবধীৎ ॥৬৬॥
সোঽভিবীক্ষ্য হতাং মায়াং মায়াবী মায়য়ৈব হি।
অশ্মবর্ষং সুতুমুলং বিসসর্জ্জ ঘটোৎকচে ॥৬৭॥
অশ্মবর্ষং স তং ঘোরং শরবর্ষেণ বীর্য্যবান্।
দিক্ষু বিধ্বংসয়ামাস তদদ্ভুতমিবাভবৎ ॥৬৮॥

ভারতকৌমুদী

স ইতি। বহু প্রচুরম্। তিমিরৈরন্ধকারৈঃ অভ্রৈর্মেঘৈশ্চাকুলং ব্যাপ্তম্ ॥৬৪॥

তত ইতি। অশনয়ো বিদ্যুতঃ স্তনয়িত্নবো মেঘাশ্চ তৈঃ সহেতি তে ॥৬৫॥

তামিতি। রাক্ষসস্য অলায়ুধস্য। ঊর্দ্ধং গগনম্ ॥৬৬॥

স ইতি। সঃ অলায়ুধঃ। অশ্মবর্ষং শিলাবৃষ্টিম্ ॥৬৭॥

অশ্মেতি। স ঘটোৎকচঃ। "স্যাদ্বৃষ্টৌ লোকধাত্বংশে বৎসরে বর্ষমস্ত্রিয়াম্" ইত্যমরঃ ॥৬৮॥

অশ্ব নিহত, চক্র ও অক্ষ ভগ্ন এবং ধ্বজ ও কূবর বিশীর্ণ হইলে, অলায়ুধ রাক্ষসী মায়া অবলম্বন করিয়া সত্বর রথ হইতে আকাশে উঠিল ॥৬৩॥

অলায়ুধ মায়া অবলম্বন করিয়া আকাশ হইতে প্রচুর রক্ত বর্ষণ করিতে লাগিল। তখন আকাশটা কখনও বিদ্যুতে আলোকিত, আবার কখনও অন্ধকারে ও মেঘে পূর্ণ হইতে থাকিল ॥৬৪॥

ক্রমে রণস্থলে বজ্রপাত, বিদ্যুৎপ্রকাশ, মেঘগর্জ্জন ও বিশাল চটচটাশব্দ হইতে লাগিল ॥৬৫॥

তখন ঘটোৎকচ অলায়ুধের সেই বিশাল মায়া দেখিয়া আকাশে উঠিয়া মায়াদ্বারাই সে মায়া বিনষ্ট করিল ॥৬৬॥

পরে মায়াবী অলায়ুধ মায়াদ্বারাই নিজের মায়া বিনষ্ট হইয়াছে দেখিয়া ঘটোৎকচের উপরে অতিতুমুল শিলাবৃষ্টি করিতে লাগিল ॥৬৭॥

কিন্তু বলবান্ ঘটোৎকচ বাণবর্ষণ করিয়া সকল দিকের সেই শিলাবৃষ্টি বিনষ্ট করিল ; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৬৮॥

(৬৬)...হৈড়িম্বিস্তাম্—বা নি। (৬৮)...দিশো বিধ্বংসয়ামাস—পি বর্দ্ধ বা।

ততো নানাপ্রহরণৈরন্যোন্যমভিবর্ষতাম্।
আয়সৈঃ পরিঘৈঃ শূলৈর্গদামুষলমুদ্গরৈঃ ॥৬৯॥
পিনাকৈঃ করবালৈশ্চ তোমরপ্রাসকম্পনৈঃ।
নারাচৈর্নিশিতৈর্ভল্লৈঃ শরৈশ্চক্রৈঃ পরশ্বধৈঃ ॥৭০॥
অয়োগুড়ৈর্ভিন্দিপালৈর্গোশীর্ষোলূখলৈরপি।
উৎপাটিতৈর্মহাশাখৈর্বিবিধৈর্জগতীরুহৈঃ ॥৭১॥
শমীপীলুকরীরৈশ্চ চম্পকৈশ্চৈব ভারত !।
ইঙ্গুদৈর্বদরীভিশ্চ কোবিদারৈশ্চ পুষ্পিতৈঃ ॥৭২॥
পলাশৈররিমেদৈশ্চ প্লক্ষ-ন্যগ্রোধ-পিপ্পলৈঃ।
মহদ্ভিঃ সমরে তস্মিন্নন্যোন্যমভিজঘ্নতুঃ ॥৭৩॥
বিপুলৈঃ পর্ব্বতাগ্রৈশ্চ নানাধাতুভিরাচিতৈঃ।
তেষাং শব্দো মহানাসীদ্বজ্রাণাং ভিদ্যতামিব ॥৭৪॥ (কুলকম্)
যুদ্ধং তদভবদ্ঘোরং ভৈম্যলায়ুধয়োর্নৃপ !।
হরীন্দ্রয়োর্যথা রাজন্ ! বালিসুগ্রীবয়োঃ পুরা ॥৭৫॥

ভারতকৌমুদী

তত ইতি। নানাপ্রহরণৈঃ কৈরিত্যাহ আয়সৈরিত্যাদি। অড়ভাবা আর্ষঃ ॥৬৯॥

পিনাকৈরিতি। পিনাকাদীনি তদানীন্তনাস্ত্রাণি। অয়োগুড়ৈর্লৌহগুলিকাভিঃ। জগতীরুহৈর্বৃক্ষৈঃ। কে ত জগতীরুহা ইত্যাহ শমীত্যাদি। অরিমেদৈর্বিট্‌খদিরৈঃ। আচিতৈর্ব্যাপ্তৈঃ। ভিদ্যতাং বজ্রাস্ত্রাঘাতেন ভিদ্যমানানাম্। কর্ম্মণি শতৃ প্রত্যয় আর্ষঃ ॥৭০—৭৪॥

যুদ্ধমিতি। ভৈমির্ঘটোৎকচঃ। হরীন্দ্রয়োর্বানরশ্রেষ্ঠয়োঃ ॥৭৫॥

---

তাহার পর ঘটোৎকচ ও অলায়ুধ পরস্পরের উপরে লৌহময় পরিঘ, শূল, গদা, মুষল ও মুদ্গর বর্ষণ করিতে থাকিল ॥৬৯॥

ক্রমে তাহারা পিনাক, তরবারি, তোমর, প্রাস, কম্পন, নারাচ, সুধার ভল্ল, বাণ, চক্র, পরশু, লৌহগুলি, ভিন্দিপাল, গোশীর্ষ, উলূখল এবং উৎপাটিত বিশালশাখাযুক্ত শমী, পীলু, করীর, চম্পক, ইঙ্গুদ, বদরী, পুষ্পযুক্ত কোবিদার, পলাশ, বিট্‌খদির, পর্কটী, বট ও পিপ্পলপ্রভৃতি নানাবিধ বিশাল বৃক্ষ এবং নানাধাতুসমন্বিত বিশাল পর্ব্বতাগ্রদ্বারা সেই যুদ্ধে পরস্পর আঘাত করিতে লাগিল। ভরতনন্দন ! তখন ভিদ্যমান বজ্রের ন্যায় সেগুলির বিশাল শব্দ হইতে থাকিল ॥৭০—৭৪॥

---

(৭২) শমীপীলুকদম্বৈশ্চ—বা বি।

তৌ যুদ্ধা বিবিধৈর্ঘোরৈরস্ত্রৈর্বিশিখৈস্তথা।
প্রগৃহ্য নিশিতৌ খড়্গাবন্যোন্যমভিজঘ্নতুঃ ॥৭৬॥
তাবন্যোন্যমভিদ্রুত্য কেশেষু সুমহাবলৌ।
ভুজাভ্যাং পর্য্যগৃহ্নীতাং মহাকায়ৌ মহাবলৌ ॥৭৭॥
তৌ স্বিন্নগাত্রৌ প্রস্বেদং সুস্রুবাতে জনাধিপ !।
রুধিরঞ্চ মহাকায়াদতিবৃষ্টাবিবাচলৌ ॥৭৮॥
অথাভিপত্য বেগেন সমুদ্‌ভ্রাম্য চ রাক্ষসম্।
বলেনাক্ষিপ্য হৈড়িম্বশ্চকর্ত্তাস্য শিরো মহৎ ॥৭৯॥
সোঽপহৃত্য শিরস্তস্য কুণ্ডলাভ্যাং বিভূষিতম্।
তদা সুতুমুলং নাদং ননাদ সুমহাবলঃ ॥৮০॥

ভারতকৌমুদী

তাবিতি। তৌ অলায়ুধঘটোৎকচৌ, যুদ্ধা যুদ্ধং কৃত্বা। বিশিখৈর্বাণৈঃ ॥৭৬॥

তাবিতি। দৈহিকমানসিকভেদেন বলস্য বিবিধত্বাৎ সুমহাবলৌ মহাবলাবিতি ন পুনরুক্তিঃ ॥৭৭॥

তাবিতি। স্বিন্নগাত্রৌ ঘর্ম্মাক্তদেহৌ, প্রস্বেদং ঘর্ম্মম্, সুস্রুবাতে নিঃসারয়ামাসতুঃ ॥৭৮॥

অথেতি। রাক্ষসমলায়ুধম্। আক্ষিপ্য আকৃষ্য, চকর্ত্ত বিচ্ছেদ ॥৭৯॥

স ইতি। স হৈড়িম্বঃ। ননাদ চকার ॥৮০॥

---

নরনাথ রাজা। পূর্ব্বকালে বানরশ্রেষ্ঠ বালি ও সুগ্রীবের যেরূপ ভয়ঙ্কর যুদ্ধ হইয়াছিল, সেইরূপ তৎকালে ঘটোৎকচ ও অলায়ুধের ভয়ঙ্কর যুদ্ধ হইতে লাগিল ॥৭৫॥

ক্রমে তাহারা নানাবিধ ভয়ঙ্কর অস্ত্র ও বাণদ্বারা যুদ্ধ করিয়া সুধার দুইখানা তরবারি গ্রহণপূর্ব্বক পরস্পর আঘাত করিতে থাকিল ॥৭৬॥

পরে বিশালদেহ এবং দৈহিক ও মানসিক মহাবলশালী ঘটোৎকচ ও অলায়ুধ ক্রুত সন্নিহিত হইয়া হস্তদ্বারা পরস্পরের কেশ ধারণ করিল ॥৭৭॥

নরনাথ। অতিবৃষ্টির পরে দুইটা পর্ব্বতের ন্যায় ঘর্ম্মাক্তদেহ ঘটোৎকচ ও অলায়ুধ আপন আপন বিশাল দেহ হইতে ঘর্ম্মজল ও রক্ত নিঃসারণ করিতে লাগিল ॥৭৮॥

তাহার পর ঘটোৎকচ বেগে উপস্থিত হইয়া অলায়ুধকে ভ্রমণ করাইয়া বলপূর্ব্বক তাহাকে আকর্ষণ করিয়া তাহার বিশাল মস্তক ছেদন করিল ॥৭৯॥

---

(৭৬)…অন্যোন্যমভিপেততুঃ—পি,…প্রগৃহ্য চ শিতৌ খড়্গাবন্যোন্যমভিপেততুঃ—বা,… …উৎবধ্য চ শিতৌ খড়্গাবন্যোন্যমভিপেততুঃ—নি। (৭৮)…অতিবৃষ্টাবিবাদ্রৌ—বা নি।

হতং দৃষ্ট্বা মহাকায়ং বকজ্ঞাতিমরিন্দমম্।
পাঞ্চালাঃ পাণ্ডবাশ্চৈব সিংহনাদান্ বিনেদিরে ॥৮১॥
ততো ভেরীসহস্রাণি শঙ্খানামযুতানি চ।
অবাদয়ন্ পাণ্ডবেয়া রাক্ষসে নিহতে যুধি ॥৮২॥
অতীব সা নিশা তেষাং বভূব বিজয়াবহা।
বিদ্যোতমানা বিবভৌ সমন্তাদ্দীপমালিনী ॥৮৩॥
অলায়ুধস্য তু শিরো ভৈমসেনির্মহাবলঃ।
দুর্য্যোধনস্য প্রমুখে চিক্ষেপ গতচেতসঃ ॥৮৪॥
অথ দুর্য্যোধনো রাজা দৃষ্ট্বা হতমলায়ুধম্।
বভূব পরমোদ্বিগ্নঃ সহ সৈন্যেন ভারত! ॥৮৫॥
তেন হ্যস্য প্রতিজ্ঞাতং ভীমসেনমহং যুধি।
হন্তেতি স্বয়মাগত্য স্মরতা বৈরমুত্তমম্ ॥৮৬॥

---

ভারতকৌমুদী

হতমিতি। মহাকায়ং বিশালশরীরম্, বকস্য রাক্ষসস্য জ্ঞাতিমলায়ুধম্ ॥৮১॥
তত ইতি। অবাদয়ন্ আনন্দাতিরেকাৎ, রাক্ষসে অলায়ুধে ॥৮২॥
অতীবেতি। অতীব বিজয়াবহা জয়দ্রথবধাদলায়ুধবধাচ্চেতি ভাবঃ ॥৮৩॥
অলায়ুধস্যেতি। ভৈমসেনির্ঘটোৎকচঃ। গতচেতসো বিষাদেনাচেতনপ্রায়স্য ॥৮৪॥
নম্ন দুর্য্যোধনস্য গতচেতস্ত্বং কুত ইত্যাহ অথেতি। পরমোদ্বিগ্নঃ, ভাব্যনিষ্টাশঙ্কাবশাৎ ॥৮৫॥

অতিমহাবল ঘটোৎকচ অলায়ুধের কুণ্ডলভূষিত মস্তক হরণ করিয়া তখন বিশাল সিংহনাদ করিতে লাগিল ॥৮০॥

ওদিকে বকরাক্ষসের ভ্রাতা বিশালশরীর ও শত্রুদমনকারী অলায়ুধকে নিহত দেখিয়া পাঞ্চাল এবং পাণ্ডবেরাও সিংহনাদ করিতে লাগিলেন ॥৮১॥

আর যুদ্ধে অলায়ুধ নিহত হইলে, পাণ্ডবেরা সহস্র সহস্র ভেরী ও বহুতর শঙ্খ বাজাইতে থাকিলেন ॥৮২॥

কারণ, তাঁহাদের পক্ষে সেই রাত্রিটা অত্যন্ত বিজয়কারিণী হইয়াছিল এবং সকল দিকে দীপমালাসমন্বিত ও আলোকশালিনী হইয়া শোভা পাইতেছিল ॥৮৩॥

তদনন্তর মহাবল ঘটোৎকচ অলায়ুধের মস্তকটাকে অচেতন প্রায় দুর্য্যোধনের সম্মুখে নিক্ষেপ করিল ॥৮৪॥

ভরতনন্দন! তাহার পর রাজা দুর্য্যোধন সৈন্যগণের সহিত অলায়ুধকে নিহত দেখিয়া অত্যন্ত উদ্বিগ্ন হইলেন ॥৮৫॥

এবং স তেন হন্তব্য ইত্যমন্যত পার্থিবঃ।
জীবিতং চিরকালায় ভ্রাতৄণাঞ্চাপ্যমন্যত ॥৮৭।
স তং দৃষ্ট্বা বিনিহতং ভীমসেনাত্মজেন বৈ।
প্রতিজ্ঞাং ভীমসেনস্য পূর্ণামেবাভ্যমন্যত। ৮৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে অলায়ুধবধে ত্রিপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

ভারতকৌমুদী

অথানিষ্টাশঙ্কৈব কথমিত্যাহ ত্রিভিঃ। তেনেতি। তেন অলায়ুধেন, অস্য দুর্য্যোধন সকাশে। হন্তা হনিষ্যামি। বৈরং ভ্রাতৃবকবধনিমিত্তম্, উত্তমং মহৎ ॥৮৬॥

এবমিতি। স ভীমঃ তেনালায়ুধেন। পার্থিবো দুর্য্যোধনঃ। ভ্রাতৄণাং দুঃশাসনাদীনাং জীবিতং জীবনং চিরকালায় স্থাস্যতীত্যপ্যমন্যত, হন্তুর্ভীমস্যৈবাভাবাদিতি ভাবঃ ॥৮৭॥

স ইতি। স দুর্য্যোধনঃ, তমলায়ুধম্। প্রতিজ্ঞাং 'ধার্ত্তরাষ্ট্রান্ হনিষ্যামি' ইত্যেবংরূপাম্ ॥৮৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি ঘটোৎকচবধে ত্রিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

---

কারণ, অলায়ুধ ভীমের সহিত গুরুতর শত্রুতার বিষয় স্মরণ করিয়া নিজেই আসিয়া দুর্য্যোধনের নিকটে প্রতিজ্ঞা করিয়াছিল যে, 'আমি যুদ্ধে ভীমকে বধ করিব' ॥৮৬॥

তাহাতে দুর্য্যোধনও ইহা মনে করিয়াছিলেন যে, 'নিশ্চয়ই অলায়ুধ ভীমকে বধ করিবে'। তাহাতে আবার তিনি ইহাও ধারণা করিয়াছিলেন যে, 'ভীম না থাকায় আমার ভ্রাতারা দীর্ঘকাল জীবিত থাকিবে' ॥৮৭॥

কিন্তু ঘটোৎকচ সে অলায়ুধকে বধ করিল দেখিয়া দুর্য্যোধন মনে করিলেন যে, 'ভীমের প্রতিজ্ঞা পূর্ণই হইবে' ॥৮৮॥

———:*:———

(৮৭)…জীবিতং চিরকালং হি—বা নি। * '…ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বং, '…একোনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা বা নি।

## চতুঃপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

—:❀:—

সঞ্জয় উবাচ।

নিহত্যালায়ুধং রক্ষঃ প্রহৃষ্টাত্মা ঘটোৎকচঃ।
ননাদ বিবিধান্ নাদান্ বাহিন্যাঃ প্রমুখে তব ॥১॥
তস্য তং তুমুলং শব্দং শ্রুত্বা কুঞ্জরকম্পনম্।
তাবকানাং মহারাজ! ভয়মাসীৎ সুদারুণম্ ॥২॥
অলায়ুধবিষক্তং তু ভৈমসেনিং মহাবলম্।
দৃষ্ট্বা কর্ণো মহাবাহুঃ পাঞ্চালান্ সমুপাদ্রবৎ ॥৩॥
দশভির্দশভির্বাণৈর্ধৃষ্টদ্যুম্নশিখণ্ডিনৌ।
দৃঢ়ৈঃ পূর্ণায়তোৎসৃষ্টৈর্বিভেদ নতপর্ব্বভিঃ ॥৪॥
ততঃ পরমনারাচৈর্যুধামন্যূত্তমৌজসৌ।
সাত্যকিঞ্চ রথোদারং কম্পয়ামাস মার্গণৈঃ ॥৫॥

ভারতকৌমুদী

নিহত্যেতি। রক্ষো রাক্ষসম্। ননাদ চকার। প্রমুখে সম্মুখে ॥১॥
তস্যেতি। অতিধীরাণাং কুঞ্জরাণামপি কম্পনং কম্পজনকম্। সুদারুণং সুমহৎ ॥২॥
পূর্ব্ববৃত্তান্তং ধৃতরাষ্ট্রমুবোধয়তি অলেতি। অলায়ুধেন বিষক্তং যুদ্ধে মিলিতম্ ॥৩॥
তদানীন্তনং যুদ্ধমাহ দশভিরিতি। পূর্ণমায়তেনাকৃষ্টেন ধনুষা উৎসৃষ্টৈর্নিক্ষিপ্তৈঃ ॥৪॥
তত ইতি। রথোদারং মহারথম্, মার্গণৈর্বাণৈঃ ॥৫॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ঘটোৎকচ অলায়ুধরাক্ষসকে বধ করিয়া অত্যন্ত আনন্দিত হইয়া আপনার সৈন্যের সম্মুখে নানাবিধ সিংহনাদ করিতে লাগিল ॥১॥

মহারাজ! হস্তিগণেরও হৃৎকম্পজনক ঘটোৎকচের সেই তুমুল শব্দ শুনিয়া আপনার সৈন্যগণের গুরুতর ভয় উপস্থিত হইল ॥২॥

পূর্ব্বে মহাবল ঘটোৎকচ যুদ্ধে অলায়ুধের সহিত মিলিত হইল দেখিয়া মহাবাহু কর্ণ পাঞ্চালগণের দিকে ধাবিত হইয়াছিলেন ॥৩॥

তখন তিনি পূর্ণাকৃষ্ট-কার্ম্মুক-নিক্ষিপ্ত দৃঢ় ও নতপর্ব দশ দশটা বাণে ধৃষ্টদ্যুম্ন ও শিখণ্ডীকে বিদ্ধ করিলেন ॥৪॥

---

(২)…স্কন্ধা বারকম্পনম্…নি।

তেষামপ্যস্যতাং সংখ্যে সর্ব্বেষাং সব্যদক্ষিণম্।
মণ্ডলান্যেব চাপানি ব্যদৃশ্যন্ত জনাধিপ ! ॥৬॥
তেষাং জ্যাতলনির্ঘোষো রথনেমিস্বনশ্চ হ।
মেঘানামিব ঘর্ম্মান্তে বভূব তুমুলো নিশি ॥৭॥
জ্যানেমিঘোষস্তনয়িত্নুমান্ বৈ ধনুস্তড়িন্মণ্ডলকেতুশৃঙ্গঃ।
শরৌঘবর্ষাকুলবৃষ্টিমাংশ্চ সংগ্রামমেঘঃ স বভূব রাজন্ ! ॥৮॥
তদদ্ভুতং শৈল ইবাপ্রকম্প্যো বর্ষং মহাশৈলসমানসারঃ।
বিধ্বংসয়ামাস রণে নরেন্দ্র ! বৈকর্ত্তনঃ শত্রুগণাবমর্দ্দী ॥৯॥

ভারতকৌমুদী

তেষামিতি। অস্যতাং বাণান্ ক্ষিপতাম্। সব্যদক্ষিণং ভাগমধিষ্ঠিতানাম্ ॥৬॥

তেষামিতি। মেঘানাং গর্জনমিব, ঘর্মান্তে গ্রীষ্মকালাপগমে ॥৭॥

তৎকালীনং যুদ্ধং মেঘরূপেণ বর্ণয়তি জ্যেতি। হে রাজন্ ! স সংগ্রাম এব মেঘঃ সংগ্রামমেঘঃ, তদানীং জ্যানাং ধনুর্গুণানাং নেমীনাং চক্রপ্রান্তানাঞ্চ ঘোষাঃ শব্দা এব স্তনয়িত্নবো গর্জনান্যস্য সন্তীতি সঃ, ধনুষামেব তড়িতাং স্বর্ণখচিতত্বেয়া বিদ্যুতাং মণ্ডলানি যত্র স চাসৌ কেতবো ধ্বজা এব শৃঙ্গাণি অগ্রাণি যস্য স চেতি সঃ, তথা শরৌঘবর্ষাণ্যেব আকুলবৃষ্টয়োঽস্য সন্তীতি স তাদৃশশ্চ বভূব ॥৮॥

তদিতি। বর্ষমস্ত্রবর্ষণম্, মহাশৈলস্য সমানঃ সারঃ স্থিরাংশো যস্য সঃ ॥৯॥

---

তৎপরে আবার তিনি উত্তম নারাচ ও বাণসমূহদ্বারা যুধামন্যু, উত্তমৌজা এবং মহারথ সাত্যকিকে বিচলিত করিয়া তুলিলেন ॥৫॥

নরনাথ ! তৎকালে তাঁহারা সকলেও রণস্থলে কর্ণের বাম ও দক্ষিণভাগে থাকিয়া বাণক্ষেপ করিতে লাগিলেন ; তখন তাঁহাদের ধনুগুলি কেবল মণ্ডলাকারই দেখা যাইতে লাগিল ॥৬॥

গ্রীষ্মকাল অতীত হইলে মেঘগর্জনের ন্যায় সেই রাত্রিতে ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি তুমুল ধনুষ্টঙ্কার ও রথচক্রের শব্দ কর্ণগোচর হইতে থাকিল ॥৭॥

রাজা ! তখন যুদ্ধটা মেঘস্বরূপ হইয়া পড়িল। কারণ, ধনুষ্টঙ্কার ও রথচক্রের শব্দ হইল তাহার গর্জন ; মণ্ডলীকৃত ধনুগুলি হইল বিদ্যুৎ, ধ্বজগুলি হইল অগ্রদেশ এবং বাণবর্ষণ হইল সঙ্কুল বৃষ্টি ॥৮॥

নরনাথ ! মহাপর্ব্বতের ন্যায় সারবান্, পর্ব্বতেরই তুল্য অকম্পনীয় ও শত্রুপক্ষমর্দ্দনকারী কর্ণ প্রথমে যুদ্ধে বিপক্ষগণের সেই অদ্ভুত অস্ত্রবর্ষণ বিনষ্ট করিলেন ॥৯॥

---

(৬) তেষামপ্যস্যতাং যুদ্ধে...বর্দ্ধ। (৯) তদ্ভুতম্...বর্ষং মহৎ...পি বর্দ্ধ বা।

ততোঽতুলৈর্বজ্রনিপাতকল্পৈঃ শিতৈঃ শরৈঃ কাঞ্চনচিত্রপুঙ্খৈঃ।
শত্রূন্ ব্যপোহৎ সমরে মহাত্মা বৈকর্ত্তনঃ পুত্রহিতে রতস্তে ॥১০॥
সংছিন্নভিন্নধ্বজিনশ্চ কেচিৎ কেচিচ্ছরৈরর্দ্দিতভিন্নদেহাঃ।
কেচিদ্বিসূতা বিহয়াশ্চ কেচিদ্বৈকর্ত্তনেনাশু কৃতা বভূবুঃ ॥১১॥
অবিন্দমানাস্ত্বথ শর্ম্ম সংখ্যে যৌধিষ্ঠিরং তে বলমভ্যপদ্যন্।
তান্ প্রেক্ষ্য ভগ্নান্ বিমুখীকৃতাংশ্চ ঘটোৎকচো রোষমতীব চক্রে ॥১২॥
আস্থায় তং কাঞ্চনরত্নচিত্রং রথোত্তমং সিংহ ইবোন্ননাদ।
বৈকর্ত্তনং কর্ণমুপেত্য চাপি বিব্যাধ বজ্রপ্রতিমৈঃ পৃষৎকৈঃ ॥১৩॥
তৌ কর্ণিনালীকশিলীমুখৈশ্চ নারাচকুন্তাসনবৎসদন্তৈঃ।
বরাহকর্ণৈঃ সবিপাঠশৃঙ্গৈঃ ক্ষুরপ্রবর্ষৈশ্চ বিভেদতুঃ খম্ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। নিপাত্যন্ত ইতি নিপাতা যে বজ্রাস্তৎকল্পৈঃ। অগ্নিষ্টোকাদিবৎ বিশেষণস্য পরনিপাতঃ। শিতৈঃ সুধারৈঃ। ব্যপোহৎ ব্যনাশয়ৎ। বৈকর্ত্তনঃ কর্ণঃ ॥১০॥

সমিতি। সংছিন্না ভিন্না বিদীর্ণাশ্চ ধ্বজা এষাং সন্তীতি তে। অর্দ্দিতাঃ পীড়িতাঃ ভিন্না বিদীর্ণাশ্চ দেহা যেষাং তে। বিসূতাঃ সারথিশূন্যাঃ, বিহয়া অশ্বরহিতাঃ ॥১১॥

অবিন্দেতি। অবিন্দমানা অলভমানাঃ, শর্ম্ম সুখম্। অভ্যপদ্যন্ প্রাপ্নুবন্ ॥১২॥

আস্থায়েতি। আস্থায় আরুহ্য, তং পূর্ব্বত এব সজ্জিতম্। পৃষৎকৈর্বাণৈঃ ॥১৩॥

তাবিতি। কর্ণিপ্রভৃতয়ো বাণাঃ। বিভেদতুরাচ্ছাদয়ামাসতুঃ, খমাকাশম্ ॥১৪॥

মহারাজ! তাহার পর মহাত্মা ও আপনার পুত্রগণের হিতসাধনে নিরত কর্ণ স্বর্ণবিচিত্রমূলদেশ, সুধার ও বজ্রতুল্য অতুলনীয় বাণসমূহদ্বারা যুদ্ধে শত্রুগণকে সংহার করিতে লাগিলেন ॥১০॥

ক্রমে কর্ণ বাণদ্বারা কতকগুলি যোদ্ধার ধ্বজ ছিন্ন-ভিন্ন করিলেন, কতকগুলির দেহ পীড়ন ও বিদারণ করিলেন, কতকগুলির সারথিগণকে সংহার করিলেন এবং কতকগুলির অশ্বগুলিকে বিনষ্ট করিলেন ॥১১॥

তদনন্তর তাহারা যুদ্ধে থাকিতে না পারিয়া যুধিষ্ঠিরের সৈন্যমধ্যে যাইয়া প্রবেশ করিল। এই সময়ে তাহাদিগকে ভগ্ন ও পরাঙ্মুখ দেখিয়া ঘটোৎকচ অত্যন্ত ক্রুদ্ধ হইল ॥১২॥

তাহার পর ঘটোৎকচ পূর্ব্বসজ্জিত স্বর্ণ ও রত্নে বিচিত্র উত্তম রথে আরোহণ করিয়া সিংহের ন্যায় গর্জন করিল, পরে বিকর্ত্তননন্দন কর্ণের সম্মুখে যাইয়া বজ্রতুল্য বাণসমূহদ্বারা তাঁহাকে বিদ্ধ করিতে লাগিল ॥১৩॥

(১৩)…সিংহবৎ নংননাদ…বা নি। (১৪)…দণ্ডাসনবৎসদন্তৈঃ…বিনেদতুঃ খম্—বা নি,… ববর্ষতুঃ খম্—পি।

তদ্বাণধারাবৃতমন্তরীক্ষং তির্য্যগ্‌গতাভিঃ সমরে ররাজ।
সুবর্ণপুঙ্খজ্বলনপ্রভাভিঃ বিচিত্রপুষ্পাভিরিব স্রজাভিঃ ॥১৫॥
সমাহিতাবপ্রতিমপ্রভাবাবন্যোন্যমাজঘ্নতুরুত্তমাস্ত্রৈঃ।
তয়োর্হি বীরোত্তময়োর্ন কশ্চিদ্দদর্শ তস্মিন্ সমরে বিশেষম্ ॥১৬॥
অতীব তচ্চিত্রমতুল্যরূপং বভূব যুদ্ধং রবিভীমসূন্বোঃ।
সমাকুলং শস্ত্রনিপাতঘোরং দিবীব রাহ্বংশুমতোঃ প্রতপ্তম্ ॥১৭॥
ঘটোৎকচং যদা কর্ণো ন বিশেষয়তে নৃপ!।
ততঃ প্রাদুশ্চকারোগ্রমস্ত্রমস্ত্রবিদাং বরঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

তদিতি। সুবর্ণপুঙ্খা জ্বলনা বহ্নয় ইব তেষাং প্রভাভিঃ, বিচিত্রাণি পুষ্পাণি যাসু তাভিঃ, স্রজাভির্মালাভিরিব স্থিতাভিঃ। স্রজেতি ক্ষুধেত্যাদিবৎ টাবন্তং পদম্ ॥১৫॥

সমিতি। সমাহিতৌ পরস্পরজয়ে কৃতমনোযোগৌ। বিশেষং তারতম্যম্ ॥১৬॥

অতীবেতি। রবিসূনুঃ কর্ণঃ ভীমসূনুশ্চ ঘটোৎকচস্তয়োঃ। সমাকুলম্ অস্ত্রৈর্ব্যাপ্তম্। দিবি গগনে, রাহুঃ প্রসিদ্ধঃ অংশুমান্ সূর্য্যশ্চ তয়োঃ, প্রতপ্তং প্রতাপপ্রযুক্তম্ ॥১৭॥

ঘটোৎকচমিতি। বিশেষয়তে অতিক্রামতি স্ম। ততস্তদা ॥১৮॥

ভারতভাবদীপঃ

নিহত্যেতি ॥১—৭॥ ধনুরেব তড়িন্মণ্ডলং যত্র কেতবো ধ্বজা এব শৃঙ্গাণি কোটয়ো যত্র ॥৮—১৩॥ দণ্ডাসনা দণ্ডাকারফলকাঃ, বিপাঠশৃঙ্গৈঃ বিপাঠৌত্তমৈঃ, বিনেদতুরাচ্ছাদিতবন্তৌ

---

ক্রমে তাঁহারা কর্ণী, নালীক, শিলীমুখ, নারাচ, কুন্তাসন, বৎসদন্ত, বরাহকর্ণ, বিপাঠ, শৃঙ্গ ও ক্ষুরপ্র সকল বর্ষণ করিয়া আকাশ আবৃত করিলেন ॥১৪॥

তৎকালে তাঁহাদের বাণসমূহের অগ্নির ন্যায় উজ্জ্বল স্বর্ণপুঙ্খ সকলের প্রভাগুলি তির্য্যগ্‌ভাবে প্রসৃত হইতে থাকিল; তাহাতে তাঁহাদের বাণজালাবৃত আকাশটা যেন বিচিত্রপুষ্প মালাসমূহদ্বারা শোভা পাইতে লাগিল ॥১৫॥

অসাধারণপ্রভাবশালী কর্ণ ও ঘটোৎকচ পরস্পর জয় করিবার জন্য মনোযোগী হইয়া উত্তম উত্তম অস্ত্রদ্বারা পরস্পর আঘাত করিতে লাগিলেন। তখন সেই যুদ্ধে কোন ব্যক্তিই সেই বীরশ্রেষ্ঠ দুইজনের তারতম্য দেখিতে পাইল না ॥১৬॥

ক্রমে আকাশে রাহু ও সূর্য্যের ন্যায় কর্ণ ও ঘটোৎকচের প্রতাপপ্রযুক্ত সেই যুদ্ধ অতিবিচিত্র, অতুলনীয়, সঙ্কুল ও নানাবিধ শস্ত্রপাতনিবন্ধন অতিভীষণভাবে চলিতে লাগিল ॥১৭॥

---

(১৫)...জ্বলিতপ্রভাভিঃ—প্রজাভিঃ—বা নি। (১৭)...রাহ্বংশুমতোঃ প্রমত্তম্—বা নি।

তেনাস্ত্রেণাবধীত্তস্য রথং সহয়সারথিম্।
বিরথশ্চাপি হৈড়িম্বঃ ক্ষিপ্রমন্তরধীয়ত ॥১৯॥

ধৃতরাষ্ট্র উবাচ।

তস্মিন্নন্তর্হিতে তূর্ণং কূটযোধিনি রাক্ষসে।
মামকৈঃ প্রতিপন্নং যত্তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥২০॥

সঞ্জয় উবাচ।

অন্তর্হিতং রাক্ষসেন্দ্রং বিদিত্বা সংপ্রাক্রোশন্ কুরবঃ সর্ব্ব এব।
কথং নায়ং রাক্ষসঃ কূটযোধী হন্যাৎ কর্ণং সমরেঽদৃশ্যমানঃ ॥২১॥
ততঃ কর্ণো লঘুচিত্রাস্ত্রযোধী সর্বা দিশঃ প্রাবৃণোদ্বাণজালৈঃ।
ন বৈ কিঞ্চিৎ প্রাপতত্তত্র ভূতং তমোভূতে সায়কৈরন্তরীক্ষে ॥২২॥

ভারতকৌমুদী

তেনেতি। অবধীৎ বিনাশিতবান্, হয়ৈরশ্বৈঃ সারথিনা চ সহেতি তম্ ॥১৯॥

তস্মিন্নিতি। কূটযোধিনি মায়য়া যুদ্ধকারিণি। প্রতিপন্নং কর্ত্তব্যতয়াভিপ্রেতম্ ॥২০॥

অন্তরিতি। সংপ্রাক্রোশন্ উচ্চৈরবদন্। কথং কেন প্রকারেণ। তং প্রকারমাশ্রয়তেতি ভাবঃ ॥২১॥

তত ইতি। লঘু দ্রুতং চিত্রঞ্চ অস্ত্রৈর্যুধ্যত ইতি সঃ। প্রাপতৎ অগচ্ছৎ, ভূতং প্রাণী ॥২২॥

---

রাজা! অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ কর্ণ যখন ঘটোৎকচকে অতিক্রম করিতে পারিতেছিলেন না, তখন তিনি একটা ভীষণ অস্ত্র আবিষ্কার করিলেন ॥১৮॥

পরে তিনি সেই অস্ত্রদ্বারা ঘটোৎকচের রথ, অশ্ব ও সারথি বিনাশ করিলেন। তখন ঘটোৎকচ রথবিহীন হইয়া সত্বর অন্তর্হিত হইল ॥১৯॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! কূটযোদ্ধা সেই রাক্ষস সত্বর অন্তর্হিত হইলে, আমার পক্ষের যোদ্ধারা যাহা কর্ত্তব্য বলিয়া মনে করিলেন, তাহা আমার নিকট বল' ॥২০॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ঘটোৎকচ অন্তর্হিত হইয়াছে জানিয়া কৌরবেরা সকলেই উচ্চস্বরে বলিয়া উঠিলেন যে, 'কূটযোধী এই রাক্ষসটা অদৃশ্য থাকিয়া কি প্রকারে যুদ্ধে কর্ণকে বধ না করে' ॥২১॥

তাহার পর দ্রুত ও বিচিত্র যুদ্ধকারী কর্ণ বাণজালে সকল দিক্ আবৃত করিয়া ফেলিলেন। তখন বাণজালে আকাশ অন্ধকারময় হইয়া গেল। সুতরাং কোন প্রাণীই সে আকাশে বিচরণ করিল না ॥২২॥

---

(১৯) তেনাস্ত্রেণাবধীত্তং—পি।

নৈবাদদানো ন চ সন্দধানো ন চেষুধী স্পৃশমানঃ করাগ্রৈঃ।
অদৃশ্যদ্বৈ লাঘবাৎ সূতপুত্ৰঃ সর্ব্বং বাণৈশ্ছাদয়ানোঽন্তরীক্ষম্ ॥২৩॥
ততো মায়াং দারুণামন্তরীক্ষে ঘোরাং ভীমাং বিহিতাং রাক্ষসেন।
অপশ্যাম লোহিতাভ্রপ্রকাশাং দেদীপ্যন্তীমগ্নিশিখামিবোগ্রাম্ ॥২৪॥
ততস্তস্যাং বিদ্যুতঃ প্রাদুরাসন্নুল্কাশ্চাপি জ্বলিতাঃ কৌরবেন্দ্র!।
ঘোষশ্চান্যঃ প্রাদুরাসীৎ সুঘোরঃ সহস্রশো নদতাং দুন্দুভীনাম্ ॥২৫॥
ততঃ শরাঃ প্রাপতন্ রুক্মপুঙ্খাঃ শক্ত্যৃষ্টিপ্রাসমুসলান্যায়ুধানি।
পরশ্বধাস্তৈলধৌতাশ্চ খড়্গাঃ প্রদীপ্তাগ্রাস্তোমরাঃ পট্টিশাশ্চ ॥২৬॥
ময়ূখিনঃ পরিঘা লৌহবদ্ধা গদাশ্চিত্রাঃ শিতধারাশ্চ শূলাঃ।
গুর্ব্ব্যো গদা হেমপট্টাবনদ্ধাঃ শতঘ্ন্যশ্চ প্রাদুরাসন্ সমন্তাৎ ॥২৭॥

---

ভারতকৌমুদী

নেতি। ইষুধী তূণৌ। অদৃশ্যৎ অদৃশ্যত, লাঘবাৎ ক্ষতত্বাৎ। ছাদয়ানশ্ছাদয়মানঃ ॥২৩॥
তত ইতি। দারুণাং ঘোরাং ভীমামুগ্রামিত্যেকার্থ এব শব্দচতুষ্টয়প্রয়োগ আর্যত্বাৎ সোঢ়ব্যঃ। লোহিতাভ্রবৎ প্রকাশত ইতি তাম্, দেদীপ্যন্তীং দেদীপ্যমানাম্ ॥২৪॥
তত ইতি। ঘোষো ধ্বনিঃ, অন্যো বিলক্ষণঃ। সহস্রশো বহু সহস্র সহসংখ্যকানাম্ ॥২৫॥
তত ইতি। তৈলেন ধৌতাঃ পরিষ্কৃতাঃ, প্রদীপ্তাগ্রা উজ্জ্বলমুখাঃ ॥২৬॥
ময়ূখিন ইতি। ময়ূখিনঃ কিরণবন্তঃ। গুর্ব্ব্যো বৃহত্যঃ। সমন্তাৎ সর্ব্বাসু দিক্ষু ॥২৭॥

---

তৎকালে হস্তাগ্রদ্বারা কর্ণের তূণস্পর্শ, বাণগ্রহণ ও বাণসন্ধান এগুলি অতিদ্রুত হইতেছিল বলিয়া সেগুলি পৃথক্‌ভাবে দেখা যায় নাই; তিনি যে বাণজালে সমগ্র আকাশ আবৃত করিয়াছিলেন, তাহাই দেখা গিয়াছিল।

তাহার পর রক্তবর্ণ মেঘের ন্যায় প্রকাশিত এবং অগ্নিশিখার তুল্য উজ্জ্বল ঘটোৎকচকৃত দারুণ মায়া আমরা আকাশে দেখিতে পাইলাম ॥২৪॥

কৌরবশ্রেষ্ঠ। তৎপরে সেই মায়াতে বিদ্যুৎ ও উজ্জ্বল উল্কা সকল আবির্ভূত হইতে লাগিল এবং সহস্র সহস্র দুন্দুভির অতিভীষণ ও বিলক্ষণ ধ্বনি প্রাদুর্ভূত হইতে থাকিল ॥২৫॥

তদনন্তর স্বর্ণপুঙ্খ বাণ, শক্তি, ঋষ্টি, প্রাস, মুসলপ্রভৃতি অস্ত্র, পরশু, তৈলমার্জ্জিত তরবারি এবং উজ্জ্বলমুখ তোমর ও পট্টিশ সকল আকাশ হইতে পতিত হইতে লাগিল ॥২৬॥

কিরণযুক্ত ও লৌহবদ্ধ পরিঘ, বিচিত্র গদা, সুধার শূল, বিশাল স্বর্ণপট্ট-বেষ্টিত গদা এবং শতঘ্নী সকল সমস্ত দিকে পতিত হইতে থাকিল ॥২৭॥

---

(২৫) ··ঘোষশ্চান্যঃ—বা নি। (২৬)···শক্ত্যৃষ্টিপ্রাসা মুষলান্যায়ুধানি—বঃ বং।

মহাশিলাশ্চাপতংস্তত্র তত্র সহস্রশঃ সাশনয়শ্চ বজ্রাঃ।
চক্রাণি চানেকশতক্ষুরাণি প্রাদুর্ব্বভূবুর্জ্বলনপ্রভাণি ॥২৮॥
তাং শক্তিপাষাণপরশ্বধানাং প্রাসাসিবজ্রাশনিমুদ্গরাণাম্।
বৃষ্টিং বিশালাং জ্বলিতাং পতন্তীং কর্ণঃ শরৌঘৈর্ন শশাক হন্তুম্ ॥২৯॥
শরাহতানাং পততাং হয়ানাং বজ্রাহতানাঞ্চ তথা গজানাম্।
শিলাহতানাঞ্চ মহারথানাং মহান্ নিনাদঃ পততাং বভূব ॥৩০॥
সুভীমনানাবিধশস্ত্রপাতৈর্ঘটোৎকচেনাভিহতং সমন্তাৎ।
দৌর্য্যোধনং বৈ বলমার্ত্তরূপমাবর্ত্তমানং দদৃশে ভ্রমত্তৎ ॥৩১॥
হাহাকৃতং সংপরিবর্ত্তমানং সংলীয়মানঞ্চ বিষণ্ণরূপম্।
তে ত্বার্য্যভাবাৎ পুরুষপ্রবীরাঃ পরাঙ্মুখা নো বভূবুস্তদানীম্ ॥৩২॥

(যুগ্মকম্)

ভারতকৌমুদী

মহেতি। অশনিভির্বিদ্যুদ্ভিঃ সহেতি তে। "অশনির্বজ্রবিদ্যুতোঃ" ইতি হেমচন্দ্রঃ। অনেকশতানি ক্ষুরাণি যেষু তানি। জ্বলনপ্রভানি অগ্নিবদুজ্জ্বলানি ॥২৮॥

তামিতি। অশনির্বিদ্যুৎ। হন্তুং ন শশাক, অতিবাহুল্যাদিত্যাশয়ঃ ॥২৯॥

শরেতি। হয়াদীনাং কুরুপক্ষীয়াণাম্। মহারথানাং বিশালস্যন্দনানাম্ ॥৩০॥

সুভীমেতি। আবর্ত্তমানং বিমুখীভবৎ। হাহা ইত্যস্য কৃতং করণং যস্য তৎ, সংপরিবর্ত্তমানং পলায়মানম্, সংলীয়মানং লুক্কায়িতীভবৎ। আর্য্যভাবাৎ সৌজন্যাৎ ॥৩১—৩২॥

---

নানাস্থানে বিশাল প্রস্তর, বিদ্যুৎসমন্বিত সহস্র সহস্র বজ্র এবং অগ্নির ন্যায় উজ্জ্বল ও বহুতর ক্ষুরযুক্ত চক্র সকল আবির্ভূত হইতে লাগিল ॥২৮॥

শক্তি, পাষাণ, পরশু, প্রাস, তরবারি, বজ্র, বিদ্যুৎ ও মুদ্গরসমূহের উজ্জ্বল ও বিশাল বৃষ্টি পতিত হইতে লাগিলে, কর্ণ বাণসমূহদ্বারা সে বৃষ্টি নিবারণ করিতে সমর্থ হইলেন না ॥২৯॥

বাণতাড়িত অশ্ব, বজ্রপ্রহৃত হস্তী ও প্রস্তরচূর্ণিত বিশাল রথ সকল ভূতলে পতিত হইতে থাকিলে, সেগুলির বিশাল শব্দ হইতে থাকিল ॥৩০॥

ঘটোৎকচ নানাবিধ ভয়ঙ্কর অস্ত্রদ্বারা সকল দিকে আঘাত করিতে লাগিলে, দুর্য্যোধনের সেই সৈন্যকে পীড়িত, পরাঙ্মুখ, ঘূর্ণিত, হাহাকারী, পলায়মান, লুক্কায়িত ও অবসন্ন হইতে দেখা গেল; কিন্তু পুরুষশ্রেষ্ঠেরা তখনও সৌজন্য-বশতঃ পরাঙ্মুখ হইলেন না ॥৩১—৩২॥

---

(৩২) ন বভূবুস্তদানীম্—বর্দ্ধ।

তাং রাক্ষসীং ভীমরূপাং সুঘোরাং বৃষ্টিং মহাশস্ত্রময়ীং পতন্তীম্।
দৃষ্ট্বা বলৌঘাংশ্চ নিপাত্যমানান্ মহদ্ভয়ং তব পুত্রান্ বিবেশ ॥৩৩॥
শিবাশ্চ বৈশ্বানরদীপ্তজিহ্বাঃ সুভীমনাদাঃ শতশো নদন্তীঃ।
রক্ষোগণান্ নর্দ্দতশ্চাপি বীক্ষ্য নরেন্দ্র! যোধা ব্যথিতা বভূবুঃ ॥৩৪॥
তে দীপ্তজিহ্বাননতীক্ষ্ণদংষ্ট্রা বিভীষণাঃ শৈলনিকাশকায়াঃ।
নভোগতাঃ শক্তিবিষক্তহস্তা মেঘা ব্যমুঞ্চন্নিব বৃষ্টিমুগ্রাম্ ॥৩৫॥
তৈরাহতাস্তে শরশক্তিশূলৈর্গদাভিরুগ্রৈঃ পরিঘৈশ্চ দীপ্তৈঃ।
বজ্রৈঃ পিনাকৈরশনিপ্রহারৈঃ শতঘ্নিচক্রৈর্মথিতাশ্চ পেতুঃ ॥৩৬॥

## ভারতকৌমুদী

তামিতি। সুঘোরামতিমহতীমিতি যথাকথঞ্চিৎ পুনরুক্তিনিবৃত্তিঃ ॥৩৩॥

শিবা ইতি। বৈশ্বানরেণাত্যন্তরাগিণা দীপ্তা জিহ্বা যাসাং তাঃ। নদন্তীর্নদন্তীঃ ॥৩৪॥

ত ইতি। দীপ্তানি উজ্জ্বলানি জিহ্বাননানি যেষাং তে চ তে তীক্ষ্ণদংষ্ট্রাশ্চেতি তে, বিভীষণা অতীবভয়ঙ্করাঃ, শৈলনিকাশকায়াঃ পর্ব্বততুল্যবিশালদেহাঃ, শক্তিভিরস্ত্রৈর্বিষক্তা যুক্তা হস্তা যেষাং তে চ, নভোগতাঃ, তে রক্ষোগণাঃ, মেঘা জলানামিব, শস্ত্রাণামুগ্রাং বৃষ্টিং ব্যমুঞ্চন্ ক্ষিপন্ ॥৩৫॥

তৈরিতি। তে কৌরবযোদ্ধারঃ। দীপ্তৈরুজ্জ্বলৈঃ। অশনিপ্রহারৈর্বিদ্যুদাঘাতৈঃ ॥৩৬॥

---

মহারাজ! ঘটোৎকচকৃত সেই ভীষণ ও বিশাল মহাশস্ত্রবৃষ্টি পতিত হইতেছে এবং সৈন্যসমূহও ভূলুণ্ঠিত হইতেছে ইহা দেখিয়া আপনার পুত্রদের গুরুতর ভয় উপস্থিত হইল ॥৩৩॥

নরশ্রেষ্ঠ! অগ্নিপ্রজ্বলিতমুখ ও ভীষণনাদকারী শত শত শৃগাল রব করিতেছে এবং রাক্ষসেরাও গর্জন করিতেছে ইহা দেখিয়া আপনার পক্ষের যোদ্ধারাও উদ্বিগ্ন হইয়া পড়িলেন ॥৩৪॥

যাহাদের জিহ্বা ও মুখ উজ্জ্বল, দন্ত তীক্ষ্ণ, আকৃতি অতিভীষণ, শরীর পর্ব্বততুল্য বৃহৎ, এবং হস্তে শক্তি (অস্ত্রবিশেষ) ছিল, সেই আকাশবর্ত্তী রাক্ষসেরা—মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ ভীষণ অস্ত্র বর্ষণ করিতে লাগিল ॥৩৫॥

সেই সকল বাণ, শক্তি, শূল, গদা, ভীষণ ও উজ্জ্বল পরিঘ, বজ্র, পিনাক ও বিদ্যুতের প্রহারে এবং শতঘ্নী ও চক্রের আঘাতে মথিত হইয়া কৌরবসৈন্যেরা পতিত হইতে লাগিল ॥৩৬॥

---

(৩৫)...তে দীপ্তজিহ্বাননতীক্ষ্ণদংষ্ট্রাঃ—বা প্রি।

হুলা ভুষুণ্ড্যোঽশ্মগুড়াঃ শতঘ্ন্যঃ স্থূণাশ্চ কার্ষ্ণায়সপট্টনদ্ধাঃ।
অবাকিরংস্তব পুত্রস্য সৈন্যং ততো রৌদ্রং কশ্মলং প্রাদুরাসীৎ ॥৩৭॥
নিকীর্ণান্ত্রা বিহতৈরুত্তমাঙ্গৈঃ সংভগ্নাঙ্গাঃ শিশ্যিরে তত্র শূরাঃ।
ছিন্না হয়াঃ কুঞ্জরাশ্চাপি ভগ্নাঃ সঞ্চূর্ণিতাশ্চৈব রথাঃ শিলাভিঃ ॥৩৮॥
এবং মহচ্ছস্ত্রবর্ষং সৃজন্তস্তে যাতুধানা ভুবি ঘোররূপাঃ।
মায়াসৃষ্টাস্তত্র ঘটোৎকচেন নামুঞ্চন্ বৈ যাচমানং ন ভীতম্ ॥৩৯॥
তস্মিন্ ঘোরে কুরুবীরাবমর্দ্দে কালোৎসৃষ্টে ক্ষত্রিয়াণামভাবে।
তে বৈ ভগ্নাঃ সহসা ব্যদ্রবন্ত প্রাক্রোশন্তঃ কৌরবাঃ সর্ব্ব এব ॥৪০॥
পলায়ধ্বং কৌরবা নৈতদস্তি সেন্দ্রা দেবা ঘ্নন্তি নঃ পাণ্ডবার্থে।
তথা তেষাং মজ্জতাং ভারতানাং তস্মিন্ দ্বীপঃ সূতপুত্রো বভূব ॥৪১॥
(যুগ্মকম্)

ভারতকৌমুদী

হুলা ইতি। হুলা অস্ত্রবিশেষাঃ, অশ্মগুড়াঃ, প্রস্তরগুলিকাঃ। কার্ষ্ণায়সানাং লৌহসারাণাং পট্টৈর্নদ্ধা বেষ্টিতাঃ। অবাকিরন্ প্রাহরন্। কশ্মলং মোহঃ, প্রাদুরাসীৎ তস্য সৈন্যস্যেতি শেষঃ ॥৩৭॥

নিরিতি। নিকীর্ণানি বহির্গমিতানি অন্ত্রাণি নাড়ীবিশেষা যেষাং তে, উত্তমাঙ্গৈর্মস্তকৈঃ, বিহিতৈশ্চূর্ণিতৈর্হেতুভিঃ, শিশ্যিরে শয়িতাঃ। ভগ্না ভগ্নগাত্রাঃ। শিলাভিঃ প্রস্তরবৃষ্টিভিঃ ॥৩৮॥

এবমিতি। যাতুধানা রাক্ষসাঃ। যাচমানং প্রাণান্ ভিক্ষমাণমপি জনম্ ॥৩৯॥

তস্মিন্নিতি। কুরুবীরাণামবমর্দ্দে সংক্ষয়ে কালেন উৎসৃষ্টে কৃতে, অভাবে ধ্বংসে। ব্যদ্রবন্ত পলায়ন্ত, প্রাক্রোশন্ত ইদমুচ্চৈর্বদন্তঃ। কিং তদিত্যাহ পলায়ধ্বমিতি। এতৎ কৌরববলম্ ॥৪০—৪১॥

মহারাজ! হুল, ভুষুণ্ডী, প্রস্তরগুলিকা, শতঘ্নী এবং লৌহসার-(ইস্পাত) পট্টে বেষ্টিত স্তম্ভ সকল আপনার পুত্রের সৈন্যগণকে আঘাত করিতে লাগিল; তাহাতে তাহাদের দারুণ মোহ উপস্থিত হইল ॥৩৭॥

মস্তক চূর্ণ হওয়ায় যাঁহাদের নাড়ী বাহির হইতে লাগিল এবং অঙ্গ সকল ভগ্ন হইতে থাকিল, তাঁহারা সমরাঙ্গনে শয়ন করিতে লাগিলেন; আর অশ্ব সকল ছিন্ন, হস্তী সকল ভগ্ন এবং প্রস্তরপ্রহারে রথ সকল চূর্ণিত হইতে থাকিল ॥৩৮॥

ঘটোৎকচের মায়ানির্ম্মিত সেই ভীষণমূর্ত্তি রাক্ষসেরা ভূতলে থাকিয়া এইভাবে বিশাল অস্ত্র বর্ষণ করতঃ প্রাণভিক্ষাকারী বা ভীত ব্যক্তিকেও ছাড়িতে লাগিল না ॥৩৯॥

(৩৭) শূলা ভুষুণ্ড্যঃ...স্থূলাশ্চ কার্ষ্ণায়স—বা নি। (৩৮) বিকীর্ণান্ত্রাঃ—নি।

তস্মিন্ সংক্রন্দে তুমুলে বর্ত্তমানে সৈন্যে ভগ্নে লীয়মানে কুরূণাম্।
অনীকানাং প্রবিভাগেঽপ্রকাশে ন জ্ঞায়ন্তে কুরবো নেতরে চ ॥৪২॥
নির্ম্মর্য্যাদে বিদ্রবে ঘোররূপে সর্ব্বা দিশঃ প্রেক্ষমাণাঃ স্ম শূন্যাঃ।
তাং শস্ত্রবৃষ্টিমুরসা গাহমানং কর্ণং ত্বেকং তত্র রাজন্নপশ্যন্ ॥৪৩॥
ততো বাণৈরাবৃণোদন্তরীক্ষং দিব্যাং মায়াং যোধয়ন্ রাক্ষসস্য।
হ্রীমান্ কুর্ব্বন্ দুষ্করমার্য্যকর্ম্ম নৈবামুহ্যৎ সংযুগে সূতপুত্রঃ ॥৪৪॥
ততো ভীতাঃ সমুদৈক্ষন্ত কর্ণং রাজন্। সর্ব্বে সৈন্ধবা বাহ্লিকাশ্চ।
অসংমোহং পূজয়ন্তোঽস্য সংখ্যে নাপশ্যন্ বৈ বিজয়ং রাক্ষসস্য ॥৪৫॥

---

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। সংক্রন্দে যুদ্ধে। অপ্রকাশে মিলিতত্বাৎ। ইতরে পাণ্ডবাশ্চ ॥৪২॥

নিরিতি। নির্ম্মর্য্যাদে নিয়মরহিতে, বিদ্রবে যুদ্ধে। উরসা বক্ষসা, গাহমানং দধানম্ ॥৪৩॥

তত ইতি। হ্রীমান্ তদানীমপি রাক্ষসং হন্তুমশক্তত্বয়া লজ্জাবান্। আর্য্যকর্ম্ম সজ্জন-কার্য্যম্ ॥৪৩॥

তত ইতি। সৈন্ধবাঃ সিন্ধুদেশীয়াঃ। অসংমোহং ধৈর্য্যম্। নাপশ্যন্ নোৎপ্রৈক্ষন্ত ॥৪৬॥

---

কালকৃত সেই ভীষণ কুরুবীরক্ষয় ও সাধারণ ক্ষত্রিয়ক্ষয়ের সময়ে সেই কৌরব যোদ্ধারা সকলেই পরাজিত হইয়া উচ্চস্বরে এই কথা বলিতে থাকিয়া বেগে পলায়ন করিতে লাগিলেন যে,—'কৌরবগণ! আপনারা পলায়ন করুন, এ সৈন্য আর থাকিল না। কারণ, ইন্দ্রের সহিত দেবতারা পাণ্ডবদের জন্য আমাদিগকে বধ করিতেছেন'। সেইভাবে কৌরবসৈন্যেরা বিপৎসাগরে মগ্ন হইতেছিল, সেই অবস্থায় কর্ণ তাহাদের দ্বীপস্বরূপ (অবলম্বন) হইলেন ॥৪০-৪১॥

সেই তুমুল যুদ্ধ চলিতে থাকিলে এবং কৌরবসৈন্যেরা পরাজিত হইয়া লুক্কায়িত হইতে লাগিলে, আর উভয় সৈন্যের বিভাগ তিরোহিত হইলে, কৌরব বা পাণ্ডব কিছুই বুঝা গেল না ॥৪২॥

রাজা! নিয়মশূন্য সেই ভীষণ যুদ্ধে কৌরবেরা সকল দিক্ই শূন্য দেখিতে লাগিলেন; কিন্তু তাঁহারা এক কর্ণকেই কেবল বক্ষে সেই অস্ত্রবৃষ্টি ধারণ করিতে দেখিলেন ॥৪৩॥

তাহার পর কর্ণ তখনও ঘটোৎকচকে বধ করিতে না পারায় লজ্জিত হইয়া দুষ্কর সজ্জন কার্য্য করিতে থাকিয়া এবং ঘটোৎকচের অলৌকিক মায়ানিবারণ করিবার ইচ্ছা করিয়া বাণদ্বারা আকাশ আবৃত করিতে লাগিলেন, কিন্তু যুদ্ধে মুগ্ধ হইলেন না ॥৪৪॥

---

(৪৫)...সংপশ্যন্তো বিজয়ং রাক্ষসস্য—বা নি।

তেনোৎসৃষ্টা চক্রযুক্তা শতঘ্নী সমং সর্ব্বাংশ্চতুরোঽশ্বান্ জঘান।
তে জানুভির্জগতীমন্বপদ্যন্ গতাসবো নির্দশনাক্ষিজিহ্বাঃ ॥৪৬॥
ততো হতাশ্বাদবরুহ্য যানাদন্তর্মনাঃ কুরুষু প্রাদ্রবৎসু।
দিব্যে চাস্ত্রে মায়য়া বধ্যমানে নৈবামুহ্যচ্চিন্তয়ন্ প্রাপ্তকালম্ ॥৪৭॥
ততোঽব্রুবন্ কুরবঃ সর্ব্ব এব কর্ণং দৃষ্ট্বা ঘোররূপাঞ্চ মায়াম্।
শক্ত্যা রক্ষো জহি কর্ণাদ্য তূর্ণং নশ্যন্ত্যেতে কুরবো ধার্ত্তরাষ্ট্রাঃ ॥৪৮॥
করিষ্যতঃ কিঞ্চ নো ভীমপার্থৌ তপন্তমেনং জহি পাপং নিশীথে।
যো নঃ সংগ্রামাদ্ঘোররূপাদ্বিমুচ্যেৎ স নঃ পার্থান্ সবলান্ যোধয়েত ॥৪৯॥

ভারতকৌমুদী

তেনেতি। তেনে ঘটোৎকচেন। অশ্বান্ কর্ণরথস্থ। জগতীং ভূমিম্, অন্বপদ্যন্ প্রাপ্নুবন্, গতাসবো নির্গতপ্রাণাঃ, নির্ন বিস্তস্তে দশনা দন্তা অক্ষীণি চক্ষুংষি জিহ্বাশ্চ যেষাং তে ॥৪৬॥

তত ইতি। যানাৎ রথাৎ, অন্তর্মনা আকুলচিত্তঃ কর্ণঃ। প্রাপ্তকালং কালোচিতম্ ॥৪৭॥

তত ইতি। শক্ত্যা ইন্দ্রদত্তশক্ত্যস্ত্রেণ, রক্ষো রাক্ষসং ঘটোৎকচম্ ॥৪৮॥

নমু ভীমার্জ্জুনয়োরন্যতরস্য বধার্থে রক্ষিতায়াস্তস্যাঃ শক্তের্ব্যয়ে তদ্বধস্য কঃ খলূপায় ইত্যাহ করিষ্যত ইতি। নঃ অস্মাকম্, পার্থোঽর্জ্জুনঃ, এনং ঘটোৎকচম্ ॥৪৯॥

রাজা! ক্রমে সিন্ধু ও বাহ্লিকদেশীয় সৈন্যেরা সকলে ভীত হইয়া কর্ণের প্রতি দৃষ্টিপাত করিতে লাগিল, তাঁহার ধৈর্য্যের প্রশংসা করিতে থাকিল এবং যুদ্ধে আর ঘটোৎকচের জয়ের সম্ভাবনা করিল না ॥৪৫॥

অথচ তখন ঘটোৎকচনিক্ষিপ্ত চক্রযুক্ত একটা শতঘ্নী আসিয়া একদাই কর্ণের চারিটা অশ্বকে বধ করিল; সেই সময়ে সেই অশ্বগুলি প্রাণ, দন্ত, নয়ন ও জিহ্বাশূন্য হইয়া হাঁটু গাড়িয়া ভূতলে পতিত হইল ॥৪৬॥

তদনন্তর অশ্বগুলি নিহত হইলে, কৌরবসৈন্যেরা পলায়ন করিতে থাকিলে এবং ঘটোৎকচ মায়াবলে কর্ণের অলৌকিক অস্ত্র সকল প্রতিহত করিলে, কর্ণ আকুলচিত্ত হইয়া রথ হইতে অবতরণ করিয়া তৎকালোচিত কার্য্যের চিন্তা করিতে লাগিলেন, কিন্তু মুগ্ধ হইলেন না ॥৪৭॥

তৎপরে কৌরবেরা সকলেই ঘটোৎকচের ভীষণ মায়া দেখিয়া কর্ণের প্রতি দৃষ্টিপাত করিয়া বলিলেন—'কর্ণ! আপনি এখনই সত্বর সেই শক্তিদ্বারা রাক্ষসটাকে বধ করুন। কারণ, এই ধার্ত্তরাষ্ট্রগণ বিনষ্ট হইতে বসিয়াছেন ॥৪৮॥

ভীম ও অর্জ্জুন আমাদের কি করিবে; আপনি এই নিশীথকালে সন্তাপকারী এই পাপাত্মাকে বধ করুন। তা'র পর আমাদের মধ্যে যে ব্যক্তি এই ভীষণ যুদ্ধ হইতে মুক্তি লাভ করিবে, সেই ব্যক্তিই সৈন্যগণের সহিত পাণ্ডবদের সঙ্গে যুদ্ধ করিবে ॥৪৯॥

তস্মাদেনং রাক্ষসং ঘোররূপং জহি শক্ত্যা বৈ দত্তয়া বাসবেন।
মা কৌরবাঃ সর্ব্ব এবেন্দ্রকল্পা রাত্রিযুদ্ধে কর্ণ! নেশুঃ সযোধাঃ ॥৫০॥
স বধ্যমানো রক্ষসা বৈ নিশীথে দৃষ্ট্বা রাজংস্ত্রাস্যমানং বলঞ্চ।
মহচ্চ শ্রুত্বা নিনদং কৌরবাণাং মতিং দধ্রে শক্তিমোক্ষায় কর্ণঃ ॥৫১॥
স বৈ ক্রুদ্ধঃ সিংহ ইবাত্যমর্ষী নামর্ষয়ৎ প্রতিঘাতং রণে তম্।
শক্তিং শ্রেষ্ঠাং বৈজয়ন্তীমসহ্যাং সমাদদে তস্য বধং চিকীর্ষন্ ॥৫২॥
যাসৌ রাজন্! নিহিতা বর্ষপূগান্ বধায়াজৌ সৎকৃতা ফাল্গুনস্য।
যাং বৈ প্রাদাৎ সূতপুত্রায় শক্রঃ শক্তিং শ্রেষ্ঠাং কুণ্ডলাভ্যাং নিনায় ॥৫৩॥
তাং বৈ শক্তিং লেলিহানাং প্রদীপ্তাং পাশৈর্যুক্তামন্তকস্যেব জিহ্বাম্।
মৃত্যোঃ স্বসারং জ্বলিতামিবোল্কাং বৈকর্ত্তনঃ প্রাহিণোদ্রাক্ষসায় ॥৫৪॥
(যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। বাসবেন ইন্দ্রেণ। নেশুর্নশ্যন্তু ॥৫০॥
স ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ, রক্ষসা ঘটোৎকচেন। নিনদমার্ত্তনাদম্ ॥৫১॥
স ইতি। অত্যমর্ষী অতীবাসহিষ্ণুঃ, নামর্ষয়ৎ নাসহত। বৈজয়ন্তীং নাম ॥৫২॥
যেতি। বর্ষপূগান্ বৎসরসমূহান্ যাবৎ, নিহিতা কর্ণেন তূণে স্থাপিতা, সৎকৃতা আদৃতা, ফাল্গুনস্য অর্জ্জুনস্য। কুণ্ডলাভ্যাং কুণ্ডলদ্বয়দানেন, নিনায় কর্ণঃ শক্রাজ্জগ্রাহ। লেলিহানাং সমুখস্থং কিমপি আস্বদমানামিব, প্রদীপ্তামুজ্জ্বলাম্, পাশৈ রজ্জুভিঃ। স্বসারং ভগিনীম্। বৈকর্ত্তনঃ কর্ণঃ ॥৫৩—৫৪॥

---

অতএব কর্ণ! আপনি ইন্দ্রদত্ত শক্তিদ্বারা এই ভীষণ রাক্ষসটাকে বধ করুন। ইন্দ্রতুল্য কৌরবেরা সৈন্যগণের সহিত এই রাত্রিযুদ্ধে সকলেই যেন বিনষ্ট হন না' ॥৫০॥

রাজা! সেই নিশীথসময়ে ঘটোৎকচ আঘাত করিতে থাকিলে, কর্ণ কৌরবসৈন্যগণকে ভীত দেখিয়া এবং তাহাদের বিশাল আর্ত্তনাদ শুনিয়া সেই শক্তিনিক্ষেপের ইচ্ছা করিলেন ॥৫১॥

সিংহের ন্যায় অত্যন্ত অসহিষ্ণুস্বভাব কর্ণ তখন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে ঘটোৎকচের সেই আঘাত সহ্য করিলেন না; তিনি ঘটোৎকচকে বধ করিবার ইচ্ছা করিয়া শ্রেষ্ঠা ও অসহ্যা সেই বৈজয়ন্তীনাম্নী শক্তি গ্রহণ করিলেন ॥৫২॥

রাজা! ইন্দ্র কর্ণকে যে শক্তি দান করিয়াছিলেন, কর্ণও নিজের কুণ্ডল দুইটা

---

(৫০)...শক্ত্যা জহি ত্বং তয়া বাসবেন—বা,...শক্ত্যা জহি ত্বং দত্তয়া বাসবেন—নি।
(৫২)...রণেঽসৌ—বা নি। (৫৪)...অন্তকস্যেব রাত্রিম্—পি বর্দ্ধ,...অন্তকস্যৈকরাত্রিম্—বা।

তামুত্তমাং পরকায়াবহন্ত্রীং দৃষ্ট্বা সৌতের্বাহুসংস্থাং জ্বলন্তীম্।
ভীতং রক্ষো বিপ্রদুদ্রাব রাজন্! কৃত্বাত্মানং বিন্ধ্যতুল্যপ্রমাণম্ ॥৫৫॥
দৃষ্ট্বা শক্তিং কর্ণবাহ্বন্তরস্থাং নেদুর্ভূতান্যন্তরীক্ষে নরেন্দ্র!।
ববুর্বাতাস্তুমুলাশ্চাপি রাজন্! সনির্ঘাতা চাশনির্গাং জগাম ॥৫৬॥
সা তাং মায়াং ভস্ম কৃত্বা জ্বলন্তী ভিত্ত্বা গাঢ়ং হৃদয়ং রাক্ষসস্য।
ঊর্দ্ধং যযৌ দীপ্যমানা নিশায়াং নক্ষত্রাণামন্তরাণ্যাবিশন্তী ॥৫৭॥
যুদ্ধা চিত্রৈর্বিবিধৈঃ শস্ত্রপূগৈর্দিব্যৈর্বীরো মানুষৈ রাক্ষসৈশ্চ।
নদন্ নাদান্ বিবিধান্ ভৈরবাংশ্চ প্রাণানিষ্টাংস্ত্যাজিতঃ শক্রশক্ত্যা ॥৫৮॥

ভারতকৌমুদী

তামিতি। পরকায়াবহন্ত্রীং পরদেহবিদারিণীম্, সৌতেঃ সূতপুত্রস্য, বাহুসংস্থাং হস্তস্থিতাম্। রক্ষো ঘটোৎকচঃ, বিপ্রদুদ্রাব অপসসার। আত্মানং দেহম্। তৎকরণফলং পরস্তাদ্দ্রষ্টব্যম্ ॥৫৫॥

দৃষ্ট্বেতি। কর্ণস্য বাহ্বন্তরস্থাং হস্তমধ্যস্থিতাম্, নেদুঃ কোলাহলং চক্রুঃ, ভূতানি দেবাদয়ঃ প্রাণিনঃ। বাতাহতবাতপাতো নির্ঘাতস্তৎসহিতা সনির্ঘাতা, অশনির্বজ্র, গাং ভূমিম্ ॥৫৬॥

সেতি। ভস্ম কৃত্বা বিনাশ্য। গাঢ়ং দৃঢ়ম্, রাক্ষসস্য ঘটোৎকচস্য ॥৫৭॥

---

ইন্দ্রকে দিয়া যাহা গ্রহণ করিয়াছিলেন, কর্ণ বহুবৎসর যাবৎ যাহা তূণের ভিতরে রাখিয়াছিলেন এবং যুদ্ধে অর্জ্জুনকে বধ করিবার জন্য যাহার আদর করিয়া আসিতেছিলেন; যমের জিহ্বার ন্যায় লেলিহানা, উজ্জ্বলা, পাশযুক্তা, মৃত্যুর ভগিনীর তুল্যা এবং প্রজ্বলিত উল্কার সদৃশী সেই শক্তিটাকে কর্ণ ঘটোৎকচের উপরে নিক্ষেপ করিলেন ॥৫৩—৫৪॥

রাজা! ওদিকে ঘটোৎকচ কর্ণের হস্তস্থিতা, উজ্জ্বলা, পরদেহবিদারিণী সেই উত্তম শক্তিটা দেখিয়া ভীত হইয়া নিজের শরীরটাকে বিন্ধ্যপর্ব্বতপ্রমাণ করিয়া অপসরণ করিতে লাগিল ॥৫৫॥

নরনাথ রাজা! তখন আকাশস্থ প্রাণীরা কর্ণের হস্তস্থিত সেই শক্তিটা দেখিয়া কোলাহল করিতে লাগিল, তুমুল বায়ু বহিতে থাকিল, এবং ভূতলে নির্ঘাতের সহিত বজ্র পতিত হইল ॥৫৬॥

* ক্রমে উজ্জ্বলা ও তেজস্বিনী সেই শক্তিটা ঘটোৎকচের সমস্ত মায়া বিনাশপূর্ব্বক তাহার দৃঢ় বক্ষঃস্থল বিদারণ করিয়া নক্ষত্রগণের মধ্য দিয়া উপরের দিকে চলিয়া গেল ॥৫৭॥

---

(৫৭)...অন্তরাণ্যাবিবেশ—বা নি। (৫৮) স নির্ভিন্নো বিবিধৈরস্ত্রপূগৈঃ—বা নি।

ইদঞ্চান্যচ্চিত্রমাশ্চর্য্যরূপং চকারাসৌ কর্ম্ম শত্রুক্ষয়ায়।
তস্মিন্ কালে শক্তিনির্ভিন্নমর্ম্মা বভৌ রাজন্! শৈলমেঘপ্রকাশঃ ॥৫৯॥
ততোঽন্তরীক্ষাদপতদ্গতাসুঃ স রাক্ষসেন্দ্রো ভুবি ভিন্নদেহঃ।
অবাক্শিরাঃ স্তব্ধগাত্রো বিজিহ্বো ঘটোৎকচো মহদাস্থায় রূপম্ ॥৬০॥
স তদ্রূপং ভৈরবং ভীমকর্ম্মা ভীমং কৃত্বা ভৈমসেনিঃ পপাত।
হতোঽপ্যেবং তব সৈন্যৈকদেশমপোথয়ৎ স্বেন দেহেন রাজন্! ॥৬১॥
ততো মিশ্রাঃ প্রাণদন্ সিংহনাদৈর্ভের্য্যশ্চ শঙ্খা মুরজাশ্চানকাশ্চ।
দগ্ধাং মায়াং নিহতং রাক্ষসঞ্চ দৃষ্ট্বা হৃষ্টাঃ প্রাণদন্ কৌরবেয়াঃ ॥৬২॥

---

ভারতকৌমুদী

যুদ্ধেতি। যুদ্ধা যুদ্ধং কৃত্বা। শস্ত্রাণাং পূগৈঃ সমূহৈঃ, বীরো ঘটোৎকচঃ। নদন্ কুর্ব্বন্ ॥৫৮॥

ইদমিতি। চিত্রং মহৎ। অসৌ ঘটোৎকচঃ। শৈলমেঘাবিব প্রকাশত ইতি সঃ ॥৫৯॥

তত ইতি। গতাসুর্নির্গতপ্রাণঃ। অবাক্শিরা অধোমুখঃ, বিজিহ্বো বিনির্গতজিহ্বঃ ॥৬০॥

স ইতি। ভৈরবং ভীমং মহাভয়ঙ্করমিত্যর্থঃ। অপোথয়ৎ বিনিষ্পিষ্টবান্। ইদমেব বিশালমূর্ত্তিকরণফলম্ ॥৬১॥

ভারতভাবদীপঃ

॥১৪—৫৫॥ তুমুলাশ্চণ্ডাঃ, গাং ভূমিম্ ॥৫৬॥ অন্তরাণি লোকান্ ॥৫৭—৫৮॥ চিত্রমসম্ভাবনীয়ম্ আশ্চর্য্যরূপম্ অভূতপূর্ব্বম্ ॥৫৯॥ বিজিহ্বো বিনির্গতজিহ্বঃ ॥৬০—৬৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫৪॥

---

মহাবীর ঘটোৎকচ এ যাবৎ স্বর্গীয়, মানুষীয় ও রাক্ষসীয় নানাবিধ বিচিত্র অস্ত্রসমূহদ্বারা যুদ্ধ করিয়া বিবিধ ভীষণ নাদ করিতে করিতে ইন্দ্রের শক্তির প্রভাবে প্রিয়তম প্রাণ পরিত্যাগ করিল ॥৫৮॥

রাজা! ঘটোৎকচ শত্রুবিনাশ করিবার জন্য এই আর একটা বিশেষ আশ্চর্য্য কার্য্য করিল যে, সেই সময়ে সে—শক্তির আঘাতে বিদীর্ণহৃদয় হইয়া পর্ব্বত ও মেঘের ন্যায় বিশাল আকৃতি ধরিয়া প্রকাশ পাইল ॥৫৯॥

তাহার পর বিদীর্ণদেহ রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচ বিশাল রূপ ধারণ করিয়া প্রাণশূন্য, অধোমুখ, নিশ্চলশরীর ও মুখনির্গতজিহ্ব হইয়া আকাশ হইতে ভূতলে পতিত হইল ॥৬০॥

রাজা! ভীষণকার্য্যকারী ঘটোৎকচ সেইরূপ অতিভীষণ মূর্ত্তি ধরিয়া পতিত হইল যে, সে—এইভাবে নিহত হইয়াও আপন শরীরের ভারে আপনার সৈন্যের এক অংশ নিষ্পেষিত করিল ॥৬১॥

ততঃ কর্ণঃ কুরুভিঃ পূজ্যমানো যথা শক্রো বৃত্রবধে মরুদ্ভিঃ।
অন্বারূঢ়স্তব পুত্রং রথস্থং হৃষ্টশ্চাপি প্রাবিশৎ স্বং স সৈন্যম্ ॥৬৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
ঘটোৎকচবধে ঘটোৎকচনিপাতে চতুঃপঞ্চাশদধিক-
শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## পঞ্চপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

হৈড়িম্বং নিহতং দৃষ্ট্বা বিশীর্ণমিব পর্ব্বতম্।
বভূবুঃ পাণ্ডবাঃ সর্ব্বে শোকবাষ্পাকুলেক্ষণাঃ ॥১॥

ভারতকৌমুদী

তত ইতি। সিংহনাদৈর্মিশ্রা মিলিতাঃ। দগ্ধাং বিনাশিতাম্, রাক্ষসং ঘটোৎকচম্ ॥৬২॥
তত ইতি। মরুদ্ভির্দেবৈঃ। অনু পশ্চাদারূঢ়ঃ, পুত্রং দুর্য্যোধনম্। স্বং স্বকীয়ম্ ॥৬৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে
চতুঃপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

হৈড়িম্বমিতি। হৈড়িম্বং হিড়িম্বায়াঃ পুত্রং ঘটোৎকচম্। বিশীর্ণং ভগ্নপতিতম্ ॥১॥

তাহার পর ভেরী, শঙ্খ, মুরজ ও আনকধ্বনি সিংহনাদের সহিত মিলিত হইয়া বাহির হইতে লাগিল এবং কৌরবেরা ঘটোৎকচের মায়া বিনষ্ট ও তাহাকে নিহত দেখিয়া আনন্দিত হইয়া সিংহনাদ করিতে লাগিলেন ॥৬২॥

মহারাজ! তদনন্তর বৃত্রাসুরবধের পর দেবতারা যেমন ইন্দ্রের সম্মান করিয়াছিলেন, সেইরূপ কৌরবেরা কর্ণের সম্মান করিতে লাগিলেন। তখন কর্ণ রথারূঢ় দুর্য্যোধনের পশ্চাতে সেই রথে আরোহণ করিয়া হৃষ্টচিত্তে আপন সৈন্যমধ্যে যাইয়া প্রবেশ করিলেন ॥৬৩॥

(৬৩)...অন্বারূঢ়স্তব পুত্রস্য যানং হৃষ্টশ্চাপি প্রাবিশদ্বৈ স্বসৈন্যম্—বা নি। * '...সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বং, '...অশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা প্রা নি।

বাসুদেবস্তু হর্ষেণ মহতাভিপরিপ্লুতঃ।
ননাদ সিংহনাদঞ্চ পর্য্যষজত ফাল্গুনম্ ॥২॥
স বিনদ্য মহানাদমভীষুন্ সংনিয়ম্য চ।
ননর্ত্ত হর্ষসংবীতো বাতোদ্ধূত ইব দ্রুমঃ ॥৩॥
ততঃ পরিষজ্য পুনঃ পার্থমাস্ফোট্য চাসকৃৎ।
রথোপস্থগতো ধীমান্ প্রাণদৎ পুনরচ্যুতঃ ॥৪॥
প্রহৃষ্টমনসং জ্ঞাত্বা বাসুদেবং মহাবলঃ।
অব্রবীদর্জ্জুনো রাজন্! নাতিহৃষ্টমনা ইব ॥৫॥
অতিহর্ষোঽয়মস্থানে তবাদ্য মধুসূদন!।
শোকস্থানে তু সংপ্রাপ্তে হৈড়িম্বস্য বধেন বৈ। ৬॥

ভারতকৌমুদী

বাস্বিতি। অভিপরিপ্লুতো ব্যাপ্তঃ। ননাদ চকার, পর্য্যষজত আলিঙ্গৎ, ফাল্গুনমর্জ্জুনম্ ॥২॥
স ইতি। অভীষূন্ অশ্বরজ্জূঃ। হর্ষেণ সংবীতো ব্যাপ্তঃ, বাতেন উদ্ধূতশ্চালিতঃ ॥৩॥
তত ইতি। পার্থমর্জ্জুনম্, আস্ফোট্য হস্তেন সঞ্চাল্য। রথস্য উপস্থে স্বস্থানে গতঃ ॥৪॥
প্রহৃষ্টেতি। কৃষ্ণস্য হর্ষদর্শনাৎ হৃষ্টত্বং শোকাকুলত্বাচ্চ তদনধিকত্বমিত্যাশয়ঃ ॥৫॥
অতীতি। অতএব চরিত্রমদ্ভুতমেবেতি ভাবঃ ॥৬॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ভগ্ন ও পতিত পর্ব্বতের ন্যায় ঘটোৎকচকে নিহত দেখিয়া পাণ্ডবদের সকলেরই নয়নগুলি শোকাশ্রুজলে পরিপূর্ণ হইল ॥১॥

কিন্তু কৃষ্ণ অত্যন্ত আনন্দিত হইয়া সিংহনাদ করিয়া উঠিলেন এবং অর্জ্জুনকে আলিঙ্গন করিলেন ॥২॥

এবং তিনি আনন্দে পরিপূর্ণ হইয়া আবার বিশাল সিংহনাদ করিয়া অশ্বরজ্জু সংযমনপূর্ব্বক বায়ুসঞ্চালিত বৃক্ষের ন্যায় নৃত্য করিতে লাগিলেন ॥৩॥

তৎপরে আবার বুদ্ধিমান্ কৃষ্ণ অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া এবং হস্তদ্বারা তাঁহাকে বার বার ধাক্কা দিয়া রথের উপরে থাকিয়া পুনরায় সিংহনাদ করিলেন ॥৪॥

রাজা! তখন মহাবল অর্জ্জুন কৃষ্ণকে অত্যন্ত আনন্দিত জানিয়া অনতি-হৃষ্টচিত্ত হইয়া তাঁহাকে বলিলেন—॥৫॥

---

(২)...সিংহনাদং বৈ...বা,...সিংহবন্নাদম্—নি। (৪) ততো বিনির্গম্য পুনঃ—পি, ততো বিনির্ব্বাম্য পুনঃ—বর্দ্ধ বা।

বিমুখানীহ সৈন্যানি হতং দৃষ্ট্বা ঘটোৎকচম্ ।
বয়ঞ্চ ভৃশমুদ্বিগ্না হৈড়িম্বস্য নিপাতনাৎ ॥৭॥
নৈতৎ কারণমল্পং হি ভবিষ্যতি জনার্দ্দন ! ।
তদস্য শংস মে পৃষ্টঃ সত্যং সত্যবতাং বর ! ॥৮॥
যদ্যেতন্ন রহস্যং তে বক্তুমর্হস্যরিন্দম ! ।
ধৈর্য্যস্য বৈকৃতং ব্রূহি ত্বমদ্য মধুসূদন ! ॥৯॥
সমুদ্রস্যেব সংশোষং মেরোরিব বিসর্পণম্ ।
তথৈতদদ্য মন্যেঽহং তব কর্ম্ম জনার্দ্দন ! ॥১০॥
বাসুদেব উবাচ ।
অতিহর্ষমিমং প্রাপ্তং শৃণু মে ত্বং ধনঞ্জয় ! ।
অতীব মনসঃ সদ্যঃ প্রসাদকরমুত্তমম্ ॥১১।

ভারতকৌমুদী

শোকস্থানত্বং প্রতিপাদয়তি বিমুখানীতি। উদ্বিগ্নাঃ শোকাকুলতয়া অস্থিরাঃ ॥৭॥
নেতি। কারণং তব হর্ষস্য। শংস ব্রূহি ॥৮॥
যদীতি। রহস্যং গোপনীয়ম্। বৈকৃতং বৈপরীত্যম্ আনন্দেনাধৈর্য্যমিত্যর্থঃ ॥৯॥
সমুদ্রস্যেতি। বিসর্পণং স্বস্থানাচ্চলনম্। কর্ম্ম আনন্দপ্রকাশকার্য্যম্ ॥১০॥
অতীতি। অতিহর্ষমতিহর্ষহেতুম্। প্রসাদকরম্ উদ্বেগশূন্যতাজনকম্ ॥১১॥

'মধুসূদন! ঘটোৎকচ নিহত হওয়ায় গুরুতর শোকের বিষয়ই উপস্থিত হইয়াছে। সুতরাং এটা আনন্দের বিষয় নহে; তথাপি তোমার আজ অত্যন্ত আনন্দ দেখিতেছি! ॥৬॥

ঘটোৎকচকে নিহত দেখিয়া সৈন্যেরা যুদ্ধবিমুখ হইয়াছে এবং আমরাও ঘটোৎকচের পতনে গুরুতর শোকার্ত্ত হইয়াছি ॥৭॥

সত্যবাদিশ্রেষ্ঠ জনার্দ্দন! এই আনন্দের কারণ অল্প হইবে বলিয়া আমার মনে হয় না। অতএব আমি জিজ্ঞাসা করি, তুমি উহার কারণ সত্য বল ॥৮॥

অরিন্দম! ইহা যদি তোমার গোপনীয় না হয়, তবে বলিতে পার। মধুসূদন! আজ তোমার এই আনন্দকৃত অধীরতার হেতুটা বল ॥৯॥

জনার্দ্দন! সমুদ্রের শোষণ এবং সুমেরুপর্ব্বতের বিচলনের ন্যায় তোমার এই আনন্দপ্রকাশকে আমি অদ্ভুত বলিয়া মনে করিতেছি' ॥১০॥

কৃষ্ণ বলিলেন—'অর্জ্জুন! সদ্য মনের অত্যন্ত প্রসন্নতাজনক এই অসাধারণ হর্ষের কারণ তুমি শ্রবণ কর ॥১১॥

(৭)...হৈড়িম্বেন—বা নি। (৯)...ধৈর্য্যস্য বিকৃতিং ব্রূহি—নি।

শক্তিং ঘটোৎকচেনেমাং ব্যংসয়িত্বা মহামতে !।
কর্ণং নিহতমেবাজৌ বিদ্ধি সদ্যো ধনঞ্জয় ! ॥১২॥
শক্তিহস্তং পুনঃ কর্ণং ন লোকেঽস্তি পুমানিহ।
য এনমভিতস্তিষ্ঠেৎ কার্ত্তিকেয়মিবাহবে ॥১৩॥
দিষ্ট্যাপনীতকবচো দিষ্ট্যাপহৃতকুণ্ডলঃ।
দিষ্ট্যা চ ব্যংসিতা শক্তিরমোঘাস্য ঘটোৎকচে ॥১৪॥
যদি হি স্যাৎ সকবচস্তথৈব চ সকুণ্ডলঃ।
সামরানপি লোকাংস্ত্রীনেকঃ কর্ণো জয়েদ্বলী ॥১৫॥
বাসবো বা কুবেরো বা বরুণো বা জলেশ্বরঃ।
যমো বা নোৎসহেৎ কর্ণং রণে প্রতিসমাসিতুম্ ॥১৬॥
গাণ্ডীবমুদ্যম্য ভবাংশ্চক্রঞ্চাহং সুদর্শনম্।
ন শক্তৌ স্বো রণে জেতুং তথাযুক্তং নরর্ষভম্ ॥১৭॥

---

ভারতকৌমুদী

শক্তিমিতি। ব্যংসয়িত্বা কর্ণাদ্ভ্রংশয়িত্বা। আজৌ ভাবিনি যুদ্ধে ॥১২॥
শক্তীতি। পুমান্ তাদৃশঃ পুরুষ। অভিতঃ সম্মুখে ॥১৩॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। উভয়ত্রাপি ইন্দ্রেণেতি কর্ত্তৃপদমূহ্যম্। ব্যংসিতা ব্যয়িতা ॥১৪॥
যদীতি। কবচেন সহেতি সকবচঃ, কুণ্ডলাভ্যাং সহেতি সকুণ্ডলঃ ॥১৫॥
বাসব ইতি। বাসব ইন্দ্রঃ। নোৎসহেৎ ন শক্নুয়াৎ। প্রতিসমাসিতুং সম্মুখে স্থাতুম্ ॥১৬॥

---

মহামতি অর্জ্জুন। আজ ঘটোৎকচদ্বারা কর্ণের এই শক্তিটাকে ব্যয় করাইতে পারায় ভাবী যুদ্ধে কর্ণকে নিহত বলিয়াই মনে কর ॥১২॥

এই জগতে এমন পুরুষ নাই, যে—যুদ্ধে কার্ত্তিকের ন্যায় শক্তিধারী কর্ণের অভিমুখে থাকিতে পারে ॥১৩॥

অতএব ভাগ্যবশতঃ কর্ণের অক্ষয় কবচ গিয়াছে, ভাগ্যবশতঃ ইন্দ্র কর্ণের কুণ্ডল হরণ করিয়াছেন এবং ভাগ্যবশতঃই আমরা আজ ঘটোৎকচের উপরে কর্ণের সেই অব্যর্থ শক্তিটাকে ব্যয় করাইতে পারিয়াছি ॥১৪॥

কর্ণ যদি কবচ-কুণ্ডলযুক্ত থাকিত, তবে বলবান্ এক কর্ণই দেবগণের সহিত ত্রিভুবন জয় করিতে পারিত ॥১৫॥

ইন্দ্র, কুবের, জলাধিপতি বরুণ, কিংবা যমও যুদ্ধে সে অবস্থায় কর্ণের সম্মুখে থাকিতে সমর্থ হইতেন না ॥১৬॥

---

(১২)…ব্যংসয়িত্বা মহাদ্যুতে।—বা নি। (১৩) …কো লোকেঽস্তি—বা নি। (১৪)…দিষ্ট্যা সা—বা নি। (১৫)…তথৈব স্যাৎ সকুণ্ডলঃ—বা নি।

ত্বদ্ধিতার্থন্তু শক্রেণ মায়াপহ্নতকুণ্ডলঃ।
বিহীনকবচশ্চায়ং কৃতঃ পরপুরঞ্জয়ঃ ॥১৮॥
উৎকৃত্য কবচং যস্মাৎ কুণ্ডলে বিমলে চ তে।
প্রাদাচ্ছক্রায় কর্ণো বৈ তেন বৈকর্ত্তনঃ স্মৃতঃ ॥১৯॥
আশীবিষ ইব ক্রুদ্ধো জ,স্তিতো মন্ত্রতেজসা।
তথাত্ত ভাতি কর্ণো মে শান্তজ্বাল ইবানলঃ ॥২০॥
যদা প্রভৃতি কর্ণায় শক্তির্দত্তা মহাত্মনা।
বাসবেন মহাবাহো! প্রাপ্তা যাসৌ ঘটোৎকচম্ ॥২১॥
কুণ্ডলাভ্যাং নিনায়াথ দিব্যেন কবচেন চ।
তাং প্রাপ্যামন্যত বৃষঃ সততং ত্বাং হতং রণে ॥২২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

গাণ্ডীবমিতি। ত্বো ভবাবঃ। তথাযুক্তং কবচকুণ্ডলান্বিতম্, নরর্ষভং কর্ণম্ ॥১৭॥
ত্বদিতি। মায়য়া কূটকৌশলেন অপহ্নতে কুণ্ডলে যস্য সঃ। অয়ং কর্ণঃ ॥১৮॥
উদিতি। উৎকৃত্য ছিত্বা। বিকর্ত্তনস্য সূর্য্যস্য পুত্রত্বাদপি বৈকর্ত্তন উচ্যতে ॥১৯॥
আশীতি। জ,স্তিতো বর্দ্ধিতঃ। শান্তা নিবৃত্তা জ্বালা শিখা যস্য সঃ ॥২০॥
যদেতি। প্রাপ্তা কর্ণেন নিক্ষেপাৎ। নিনায় জগ্রাহ। বৃষঃ কর্ণঃ ॥২১—২২॥

ভারতভাবদীপঃ

হৈড়িম্বমিতি ॥১—৩॥ আস্ফোট্য ঘট্টয়িত্বা ॥৪—৮॥ বৈকৃতং বিকারকারণম্ ॥৯—১২॥ এনমিত্যভিতো যোগে দ্বিতীয়া, এতস্য সম্মুখ ইত্যর্থঃ ॥১৩—১৮॥ তেন কর্ত্তনেন হেতুনা কর্ণো

কিংবা গাণ্ডীব উদ্যত করিয়া তুমি, অথবা সুদর্শনচক্র উত্তোলিত করিয়া আমিও যুদ্ধে কবচকুণ্ডলযুক্ত নরশ্রেষ্ঠ কর্ণকে জয় করিতে সমর্থ হইতাম না ॥১৭॥

কিন্তু দেবরাজ তোমার হিতের জন্যই কূটকৌশল করিয়া বিপক্ষনগরবিজয়ী কর্ণের কুণ্ডল দুইটা হরণ করিয়াছেন এবং উহাকে কবচশূন্য করিয়াছেন ॥১৮॥

যেহেতু কর্ণ দেহ হইতে কবচ ও নির্ম্মল কুণ্ডল দুইটা উৎকর্ত্তন (ছেদন) করিয়া ইন্দ্রকে দিয়াছিল, সেই হেতুই উহাকে 'বৈকর্ত্তন' বলে ॥১৯॥

কর্ণ পূর্ব্বে ক্রুদ্ধ সর্পের ন্যায় এবং মন্ত্রের তেজে বর্দ্ধিত থাকিত; আর এখন আমার মনে হয়—শিখাশূন্য অগ্নির তুল্য হইয়া গিয়াছে ॥২০॥

মহাবাহু! যে অবধি মহাত্মা ইন্দ্র কর্ণকে শক্তি দান করিয়াছিলেন—যাহা নিক্ষিপ্ত হইয়া ঘটোৎকচের উপরে পতিত হইয়াছে, এবং কর্ণ নিজের কুণ্ডল

(২১)···ক্ষিপ্তা যাসৌ—বা নি। (২২) তাং প্রাপ্যামন্যত বৃষা···নি।

এবং গতোঽপি শক্যোঽয়ং হন্তুং নান্যেন কেনচিৎ।
ঋতে ত্বাং পুরুষব্যাঘ্র! শপে সত্যেন চানঘ! ॥২৩॥
ব্রহ্মণ্যঃ সত্যবাদী চ তপস্বী নিয়তব্রতঃ।
রিপুষ্বপি দয়াবাংশ্চ তস্মাৎ কর্ণো বৃষঃ স্মৃতঃ ॥২৪॥
যুদ্ধশৌণ্ডো মহাবাহুর্নিত্যোদ্যতশরাসনঃ।
কেশরীব বনে নর্দ্দন্ মত্তমাতঙ্গযূথপান্।
বিমদান্ রথশার্দ্দূলান্ কুরুতে রণমূর্দ্ধনি ॥২৫॥
মধ্যং গত ইবাদিত্যো যো ন শক্যো হ্যুদীক্ষিতুম্।
ত্বদীয়ৈঃ পুরুষব্যাঘ্র! যোধমুখ্যৈর্মহাত্মভিঃ ॥২৬॥
শরজালসহস্রাংশুঃ শরদীব দিবাকরঃ।
তপান্তে তোয়দো যদ্বচ্ছরধারাঃ ক্ষরন্ মুহুঃ।
দিব্যাস্ত্রজলদঃ কর্ণঃ পর্জ্জন্য ইব বৃষ্টিমান্ ॥২৭॥

ভারতকৌমুদী

এবমিতি। এবং গতোঽপি ঈদৃগবস্থোঽপি। ঋতে বিনা। শপে শপথং করোমি ॥২৩॥

নমু কর্ণঃ কথং বৃষ উচ্যত ইত্যাহ ব্রহ্মণ্য ইতি। ব্রহ্মণো ব্রাহ্মণেষু সাধুঃ। ধার্ম্মিকত্বাদেব কর্ণো বৃষ উচ্যত ইতি ভাবঃ। "স্যাদ্ধর্ম্মমস্ত্রিয়াং পুণ্যশ্রেয়সী সুকৃতং বৃষঃ" ইত্যমরঃ ॥২৪॥

যুদ্ধেতি। যুদ্ধে শৌণ্ডো মত্তঃ। নর্দ্দন্ গর্জন্। বিমদান্ গর্ব্বশূন্যান্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২৫॥

মধ্যমিতি। মধ্যং গগনস্য। উদীক্ষিতুং যুদ্ধে দ্রষ্টুম্ ॥২৬॥

দুইটী ও দিব্য কবচটীর পরিবর্ত্তে যাহা লইয়াছিল, তাহা প্রাপ্ত হওয়া অবধি কর্ণ সর্ব্বদাই তোমাকে যুদ্ধে নিহত বলিয়া মনে করিত ॥২১—২২॥

নিষ্পাপ পুরুষশ্রেষ্ঠ! আমি সত্যদ্বারা শপথ করিতেছি যে, কর্ণ এখন এইরূপ হইয়া থাকিলেও তুমি ভিন্ন অন্য কোন ব্যক্তিই যুদ্ধে উহাকে বধ করিতে পারে না ॥২৩॥

কর্ণ—ব্রাহ্মণহিতৈষী, সত্যবাদী, তপস্বী, শাস্ত্রীয়নিয়মানুসারী এবং শত্রুর উপরেও দয়াশীল; এই সকল কারণে উহাকে 'বৃষ' বলে ॥২৪॥

বনে গর্জ্জনকারী সিংহ যেমন মত্তহস্তিসমূহকে মদবিহীন করে, সেইরূপ যুদ্ধমত্ত, মহাবাহু ও সর্ব্বদা উত্তোলিতকার্ম্মুক কর্ণও যুদ্ধে রথিশ্রেষ্ঠগণকে গর্ব্বশূন্য করিয়া থাকে ॥২৫॥

পুরুষশ্রেষ্ঠ! তোমাদের পক্ষের মহাবল যোদ্ধারা গগনমধ্যবর্ত্তী সূর্য্যের ন্যায় যে কর্ণের প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হন না ॥২৬॥

(২৪)...বৃষা স্মৃতঃ—নি। (২৫)—বিমর্দ্দন্ রথশার্দ্দূলান্ রাজতে রণমূর্দ্ধনি—নি।

ত্রিদশৈরপি চাস্যদ্ভিঃ শরবর্ষং সমন্ততঃ।
অশক্যস্তদ্রথো জেতুং স্রবদ্ভির্মাংসশোণিতম্ ॥২৮॥
কবচেন বিহীনশ্চ কুণ্ডলাভ্যাঞ্চ পাণ্ডব।
সোঽদ্য মানুষতাং প্রাপ্তো বিমুক্তঃ শক্রদত্তয়া ॥২৯॥
একো হি যোগোঽস্য ভবেদ্বধায় ছিদ্রে হ্যেনং স্বপ্রমত্তঃ প্রমত্তম্।
কৃচ্ছ্রপ্রাপ্তং রথচক্রে নিমগ্নে হন্যাঃ পূর্ব্বং ত্বস্তু সংজ্ঞাং বিচার্য্য।
ন হ্যুদ্যতাস্ত্রং যুধি হন্যাদজয্যমপ্যেকবীরো বলভিৎ সবজ্রঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

শরেতি। শরজালং সহস্রমংশব ইব স্ত যশঃ। তপান্তে গ্রীষ্মকালাপগমে, তোয়দো মেঘো যদ্বজ্জলধারাং ক্ষরতি তদ্বৎ। দিব্যাস্ত্রাণি জলানীব দদাতীতি সঃ। পর্জ্জন্যো মেঘঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

ত্রিদশৈরিতি। অস্যদ্ভিঃ ক্ষিপদ্ভি। স্রবদ্ভিঃ শক্রগাত্রাৎ পাতয়দ্ভিঃ ॥২৮॥

কবচেনেতি। মানুষতাং সাধারণমনুষ্যত্বম্। শক্রদত্তয়া শক্ত্যা ॥২৯॥

এক ইতি। যোগ উপায়ঃ। স্বপ্রমত্তঃ সম্যগপ্রমত্তঃ সর্ব্বথা সাবধান ইতি যাবৎ, প্রমত্তম্ আত্মরক্ষায়ামসাবধানম্। সংজ্ঞাং মৎকৃতসঙ্কেতম্। অজয্যাং জেতুমশক্যম্, বলভিদিন্দ্রঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

---

তা'র পর শরৎকালে সূর্য্য যেমন সহস্র কিরণ নিক্ষেপ করেন, কর্ণও সেইরূপ যুদ্ধে শরজাল নিক্ষেপ করিয়া থাকে এবং বর্ষাকালে মেঘ যেরূপ বার বার জলধারা বর্ষণ করে, কর্ণও সেইরূপ যুদ্ধে মুহুর্মুহুঃ বাণধারা বর্ষণ করে; আর বৃষ্টিকারী মেঘ যেমন জল আবিষ্কার করে, কর্ণও তেমন যুদ্ধে অলৌকিক অস্ত্র সকল আবিষ্কার করে ॥২৭॥

সকল দিকে বাণবর্ষণপূর্ব্বক শত্রুগণের দেহ হইতে রক্ত ও মাংস নিঃসারণ করিতে থাকিয়া দেবতারাও কর্ণের রথ জয় করিতে সমর্থ হন না ॥২৮॥

কিন্তু পাণ্ডুনন্দন! পূর্ব্বেই কবচ-কুণ্ডলবিহীন হইয়াছিল; আর আজ ইন্দ্রদত্ত-শক্তিবিহীন হইয়াছে। সুতরাং কর্ণ এখন সাধারণ মানুষ হইয়া গিয়াছে ॥২৯॥

* কর্ণকে বধ করিবার পক্ষে একটা উপায় হইবে। তোমার সহিত যুদ্ধের সময়ে উহার রথচক্র ভূতলে নিমগ্ন হইবে; তখন কর্ণ কষ্টে পড়িবে এবং অসাবধান থাকিবে; অথচ পূর্ব্বেই তুমি আমার নিকট সঙ্কেত জানিতে পারিবে; সুতরাং তুমি তাহা আলোচনা করিয়া বিশেষ সাবধান হইয়া সেই ফাঁকে উহাকে বধ

---

(২৮)...অশক্যস্তজ্জয়ং জেতুম্—বা নি। (৩০)...কৃচ্ছ্রপ্রাপ্তম্—নি।

জরাসন্ধশ্চেদিরাজো মহাত্মা মহাবাহুশ্চৈকলব্যো নিষাদঃ।
একৈকশো 'নিহতাঃ সর্ব্ব এব যোগৈস্তৈস্তৈস্ত্বদ্ধিতার্থং ময়ৈব ॥৩১॥
অথাপরে নিহতা রাক্ষসেন্দ্রা হিড়িম্বকির্ম্মীরবকপ্রধানাঃ।
অলায়ুধঃ পরসৈন্যাবমর্দ্দী ঘটোৎকচশ্চোগ্রকর্ম্মা তরস্বী ॥৩২॥

অর্জ্জুন উবাচ।

কথমস্মদ্ধিতার্থং তে কৈশ্চ যোগৈর্জনার্দ্দন॥।
জরাসন্ধপ্রভৃতয়ো ঘাতিতাঃ পৃথিবীশ্বরাঃ ॥৩৩॥

বাসুদেব উবাচ।

জরাসন্ধশ্চেদিরাজো নৈষাদিশ্চ মহাবলঃ।
যদি স্যুর্ন হতাঃ পূর্ব্বমিদানীং স্যুর্ভয়ঙ্করাঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

জয়েতি। চেদিরাজঃ শিশুপালঃ। যোগৈরুপায়ৈঃ। ময়া যথাসম্ভবং করণেন কর্ত্রা চ ॥৩১॥
অথেতি। নিহতা ভীমাদিনা। তরস্বী বলবান্ ॥৩২॥
বাল ইবার্জ্জুনঃ পৃচ্ছন্নুবাচ কথমিতি। যোগৈরুপায়ৈঃ ॥৩৩॥
প্রথমং চতুর্ভিস্তেষাং হননস্য হিতার্থত্বমাহ জয়েতি। নৈষাদিরেকলব্যঃ ॥৩৪॥

করিবে। না হইলে, কর্ণ যুদ্ধে অস্ত্র উদ্যত করিয়া রহিলে, সে অজেয় হইয়া যায়। সুতরাং তখন জগতের অদ্বিতীয় বীর বজ্রধারী ইন্দ্রও উহাকে বধ করিতে পারেন না ॥৩০॥

অর্জ্জুন। মহাবীর ও মহাবাহু জরাসন্ধ, শিশুপাল এবং ব্যাধজাতীয় একলব্য, ইহাদের সকলকেই এক এক করিয়া সেই সেই উপায়ে তোমার হিতের জন্য আমিই বধ করিয়াছি ও করাইয়াছি ॥৩১॥

তা'র পর হিড়িম্বি, কির্ম্মীর ও বকপ্রভৃতি অন্য রাক্ষসশ্রেষ্ঠেরা, পরসৈন্যবিধ্বংসী অলায়ুধ এবং ভীমকর্ম্মা ও বলবান্ ঘটোৎকচও নিহত হইয়াছে' ॥৩২॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ। তুমি সেই জরাসন্ধ প্রভৃতি ভূপালগণকে আমাদের হিতের জন্য কি করিয়া বধ করিয়াছিলে? এবং কোন্ কোন্ উপায়েই বা বধ করাইয়াছিলে?' ॥৩৩॥

কৃষ্ণ বলিলেন—'মহাবল জরাসন্ধ, শিশুপাল ও একলব্য পূর্ব্বে যদি নিহত না হইত, তবে এখন তাহারা ভয়ঙ্কর হইয়া দাঁড়াইত ॥৩৪॥

(৩১)...সর্ব এতে—বা নি। (৩২)...পরচক্রাবমর্দ্দী—বা নি। ইতঃ পরম্ '...অষ্টাত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বং,...'একাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা বা নি।

দুর্য্যোধনস্তানবশ্যং বৃণুয়াদ্রথসত্তমান্ ।
তৈহস্মাসু নিত্যং বিদ্বিষ্টাঃ সংশ্রয়েয়ুশ্চ কৌরবান্ ॥৩৫॥
তে হি বীরা মহেষাসাঃ কৃতাস্ত্রা দৃঢ়যোধিনঃ ।
ধার্ত্তরাষ্ট্রীং চমূং কৃৎস্নাং রক্ষেয়ুরমরা ইব ।৩৬॥
সূতপুত্রো জরাসন্ধশ্চেদিরাজো নিষাদজঃ ।
সুযোধনং সমাশ্রিত্য তপেয়ুঃ পৃথিবীমিমাম্ ॥৩৭॥
যোগৈরপি হতা যৈস্তে তান্ মে শৃণু ধনঞ্জয় ! ।
অজয্যা হি বিনা যোগৈর্ম্মৃধে তে দৈবতৈরপি ॥৩৮॥
একৈকো হি পৃথক্ তেষাং সমস্তাং সুরবাহিনীম্ ।
যোধয়েৎ সমরে পার্থ ! লোকপালাভিরক্ষিতাম্ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

কথং ভয়ঙ্করাঃ স্যুরিত্যাহ দুর্য্যোধন ইতি। অবশ্যং বৃণুয়াত্তৈরজ্ঞানাৎ ।৩৫॥

ত ইতি। মহেষাসা মহাধনুর্দ্ধরাঃ, কৃতাস্ত্রাঃ শিক্ষিতসর্ব্বাস্ত্রাঃ ।৩৬॥

তাদৃশবিপক্ষাণাং প্রতাপমাহ সূতেতি। পৃথিবীতপনে যুষ্মত্তপনং সম্ভবপরমেবেতি ভাবঃ ॥৩৭॥

ইদানীং যোগানাহ যোগৈরিতি। যোগৈর্যোগোপায়ৈঃ। অজয্যা জেতুমশক্যাঃ ।৩৮॥

একেতি। তেষাং মধ্যে। যোধয়েৎ যোধয়িতুং শক্নুয়াৎ ।৩৯॥

---

কারণ, দুর্য্যোধন নিশ্চয়ই এই যুদ্ধে সেই রথিশ্রেষ্ঠগণকে বরণ করিত এবং তাহারাও আমাদের চিরবিদ্বেষী বলিয়া কুরুপক্ষ অবলম্বন করিত ॥৩৫॥

তা'র পর মহাধনুর্দ্ধর, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ও তীব্রযোদ্ধা সেই বীরেরা দেবগণের ন্যায় দুর্য্যোধনের সমগ্র সৈন্য রক্ষা করিত ॥৩৬॥

কেন না, কর্ণ, জরাসন্ধ, শিশুপাল ও একলব্য দুর্য্যোধনকে আশ্রয় করিয়া এই পৃথিবীটাকেই সন্তপ্ত করিতে পারিত ॥৩৭॥

তা'র পর অর্জ্জুন ! যে যে কৌশলে তাহারা নিহত হইয়াছে, তাহাও আমার নিকট শ্রবণ কর। কৌশল ব্যতীত তাহারা যুদ্ধে দেবগণেরও অজেয় ছিল ॥৩৮॥

অর্জ্জুন তাহাদের এক এক জনই সমরাঙ্গনে দিকপালগণরক্ষিত সমগ্র দেবসৈন্যের সহিতও যুদ্ধ করিতে পারিত ॥৩৯॥

---

(৩৫)…তেহস্মাসু নিত্যবিদ্বিষ্টাঃ—পি বা নি। (৩৬)…ধার্ত্তরাষ্ট্রচমূং কৃৎস্নাম্—পি বা নি। (৩৭)…জয়েয়ুঃ পৃথিবীমিমাম্—বা,…তপেরন্ পৃথিবীমিমাম্—নি। (৩৮)…তন্মে শৃণু—বা

জরাসন্ধো হি রুষিতো রৌহিণেয়প্রধর্ষিতঃ।
অস্মদ্বধার্থং চিক্ষেপ গদাং বৈ সর্ব্বঘাতিনীম্ ॥৪০॥
সীমন্তমিব কুর্ব্বাণা নভসঃ পাবকপ্রভা।
অদৃশ্যতাপতন্তী সা শক্রমুক্তা যথাশনিঃ ॥৪১॥
তামাপতন্তীং দৃষ্ট্বৈব গদাং রোহিণিনন্দনঃ।
প্রতিঘাতার্থমস্ত্রং বৈ স্থূণাকর্ণমবাসৃজৎ ॥৪২ ॥
অস্ত্রবেগপ্রতিহতা সা গদা প্রাপতদ্ভুবি।
দারয়ন্তী ধরাং দেবীং কম্পয়ন্তীব পর্ব্বতান্ ॥৪৩॥
তত্র সা রাক্ষসী ঘোরা জরানাম্নী সুবিক্রমা।
সন্দধে সা হি সঞ্জাতং জরাসন্ধমরিন্দমম্ ॥৪৪॥
দ্বাভ্যাং জাতো হি মাতৃভ্যামর্দ্ধদেহঃ পৃথক্ পৃথক্।
জরয়া সন্ধিতো যস্মাজ্জরাসন্ধস্ততোঽভবৎ ॥৪৫॥

ভারতকৌমুদী

তদেব প্রমাণয়তি চতুর্ভিঃ। জরেতি। রৌহিণেয়প্রধর্ষিতো রামেণাভিভূতঃ ॥৪০॥
সীমন্তমিতি। সীমন্তং কেশবিন্যাসম্। অশনির্ব্বজ্রম্ ॥৪১॥
তামিতি। রোহিণিনন্দনো রামঃ "যাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ কচিৎ" ইতি হ্রস্বঃ ॥৪২॥
অস্ত্রেতি। অস্ত্রবেগেন স্থূণাকর্ণতাড়নেন প্রতিহতা। ধরাং তত্রত্যভূমিম্ ॥৪৩॥
অথাস্য জরাসন্ধেতি নাম কৃত ইত্যাহ তত্রেতি। তত্র তজ্জন্মকালে। সন্দধে সংযোজয়ামাস ॥৪৪॥

একদা যুদ্ধে বলরাম পরাভূত করায় জরাসন্ধ ক্রুদ্ধ হইয়া আমাদিগকে বধ করিবার জন্য একটা সর্ব্বঘাতিনী গদা নিক্ষেপ করিয়াছিলেন ॥৪০॥

তখন অগ্নির ন্যায় উজ্জ্বল সেই গদাটা আকাশের কেশবিন্যাস (সীঁতি) করতই যেন ইন্দ্রনিক্ষিপ্ত বজ্রের তুল্য আসিতেছে দেখা গেল ॥৪১॥

সেই গদাটাকে আসিতে দেখিয়াই তাহার প্রতিঘাতের জন্য বলরাম স্থূণাকর্ণ নামে একটা অস্ত্র নিক্ষেপ করিলেন ॥৪২॥

তখন সেই গদাটা বলরামের অস্ত্রে প্রতিহত হইয়া পর্ব্বতগণকে যেন কম্পিত করিতে থাকিয়া ভূমি বিদারণ করতঃ ভূতলে পতিত হইল ॥৪৩॥

জরাসন্ধের জন্মসময়ে ভয়ঙ্করমূর্ত্তি ও অত্যন্তবিক্রমশালিনী জরানাম্নী একটা রাক্ষসী জন্মিবামাত্র অরিন্দম জরাসন্ধকে সংযোজিত করিয়াছিল ॥৪৪॥

(৪০)...গদাং বৈ লোহিতাম্বুখীম্—পি বর্দ্ধ। ৪১)...সীমন্তমিব কুর্ব্বাণাং নভসঃ পাবকপ্রভাম্—পি বদ্ধ বর্দ্ধ। (৪৪)... জরানামাত্তবিক্রমা। সন্দধে সা হি সঞ্জাতম্—পি বর্দ্ধ।

সা তু ভূমিং গতা পার্থ! হতা সসুতবান্ধবা!
গদয়া তেন চাস্ত্রেণ স্থূণাকর্ণেন রাক্ষসী ॥৪৬॥
বিনাভূতঃ স গদয়া জরাসন্ধো মহামৃধে।
নিহতো ভীমসেনেন পশ্যতস্তে ধনঞ্জয়! ॥৪৭॥
যদি হি স্যাদ্‌গদাপাণির্জরাসন্ধঃ প্রতাপবান্।
সেন্দ্রা দেবা ন তং হন্তুং রণে শক্তা নরোত্তমম্ ॥৪৮॥
ত্বদ্ধিতার্থং হি নৈষাদিরঙ্গুষ্ঠেন বিযোজিতঃ।
দ্রোণেনাচার্য্যকং কৃত্বা ছদ্মনা সত্যবিক্রমঃ ॥৪৯॥
স তু বদ্ধাঙ্গুলিত্রাণো নৈষাদির্দৃঢ়বিক্রমঃ।
অস্যন্নেকো বনচরো বভৌ রাম ইবাপরঃ ॥৫০॥

ভারতকৌমুদী

নন্বেকস্য কথং যোজনমিত্যাহ যাভ্যামিতি। সন্ধিতঃ সন্ধ্যাং সংযোগং প্রাপিতঃ ॥৪৫॥
অথ সা রাক্ষসী ক গতেত্যাহ সেতি। ভূমিং গতা যদৃচ্ছয়া তদস্ত্রদ্বয়পাতস্থানস্থিতা ॥৪৬॥
বিনেতি। বিনাভূতো বিহীনঃ। মহামৃধে মহাযুদ্ধে ॥৪৭॥
যদীতি। তদ্‌গদাভ্রংশনমপ্যস্মৎপ্রযুক্তমেবেতি ভাবঃ ॥ ৪৮ ॥
ত্বদিতি। নৈষাদিরেকলব্যঃ। আচার্য্যকং গুরুদক্ষিণাদাননিয়োগরূপমাচার্য্যকর্ম্ম ॥৪৯॥
স ইতি। অস্যন্ বাণান্ ক্ষিপন্। রামো জামদগ্ন্যঃ ॥৫০॥

দুই মাতার গর্ভে দুইটী অর্দ্ধদেহ পৃথক পৃথক ভাবে উৎপন্ন হইয়াছিল; তাহার পর জরারাক্ষসী সেই দুইটী অর্দ্ধদেহকে সংযোজিত করিয়াছিল বলিয়া তাঁহার নাম হইয়াছিল—'জরাসন্ধ' ॥৪৫॥

অর্জ্জুন! সেই জরারাক্ষসী সন্তান ও বন্ধুবর্গের সহিত উভয় অস্ত্রপতনের স্থানে ছিল বলিয়া সেই গদা ও স্থূণাকর্ণের আঘাতে নিহত হইয়াছিল ॥৪৬॥

ধনঞ্জয়! তোমার সমক্ষেই ভীমসেন মহাযুদ্ধে গদাবিহীন সেই জরাসন্ধকে বধ করিয়াছিলেন ॥৪৭॥

প্রতাপশালী জরাসন্ধ যদি গদাহস্তে থাকিতেন, তবে ইন্দ্রের সহিত দেবতারাও যুদ্ধে সেই নরশ্রেষ্ঠকে বধ করিতে সমর্থ হইতেন না ॥৪৮॥

তা'র পর দ্রোণাচার্য্য তোমার হিতের জন্যই গুরুদক্ষিণাদানের আদেশ করিয়া ছলক্রমে যথার্থবিক্রমশালী একলব্যের অঙ্গুষ্ঠ ছেদন করাইয়াছিলেন ॥৪৯॥

দৃঢ়বিক্রমসমন্বিত একলব্য অঙ্গুলিত্র ধারণ করিয়া দ্বিতীয় পরশুরামের ন্যায় বাণক্ষেপ করিতে করিতে বনে বিচরণ করিত ॥৫০॥

(৫০)...অতিমানী বনচর...বা নি।

একলব্যং হি সাঙ্গুষ্ঠমশক্তা দেবদানবাঃ।
সরাক্ষসোরগাঃ পার্থ! বিজেতুং যুধি কর্হিচিৎ।
কিমু মানুষমাত্রেণ শক্যঃ স্যাৎ প্রতিবীক্ষিতুম্ ॥৫১॥
দৃঢ়মুষ্টিঃ কৃতী নিত্যমস্যমানো দিবানিশম্।
ত্বদ্ধিতার্থন্তু স ময়া হতঃ সংগ্রামমূর্দ্ধনি ॥৫২॥
চেদিরাজশ্চ বিক্রান্তঃ প্রত্যক্ষং নিহতস্তব।
স চাপ্যশক্যঃ সংগ্রামে জেতুং সর্ব্বৈঃ সুরাসুরৈঃ ॥৫৩॥
বধার্থং তস্য জাতোঽহমন্যেষাঞ্চ সুরদ্বিষাম্।
ত্বৎসহায়ো নরব্যাঘ্র! লোকানাং হিতকাম্যয়া ॥৫৪॥
হিড়িম্ববককির্ম্মীরা ভীমসেনেন ঘাতিতাঃ।
রাবণেন সমপ্রাণা ব্রহ্মযজ্ঞবিনাশনাঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

একেতি। অশক্তা ইতি প্রধানস্য নঞঃ সমাসে গুণীভাববিধেয়াবিমর্শদোষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥

দৃঢ়েতি। অস্যমানঃ অস্যন্ অস্ত্রাণি ক্ষিপন্ ॥৫২॥

চেদীতি। চেদিরাজঃ শিশুপালঃ। নিহতো ময়া যুষ্মাকং রাজসূয় যজ্ঞে ॥৫৩॥

বধেতি। ত্বমেব সহায়ো যস্য সঃ। অত্র সাহায্যং বধে ন পুনর্জন্মনি ॥৫৪॥

হিড়িম্বেতি। ঘাতিতা অন্তঃপ্রেরণাকারিণা ময়া। সমপ্রাণাস্তুল্যবলাঃ ॥৫৫॥

অর্জ্জুন! একলব্য সেই অঙ্গুষ্ঠযুক্ত থাকিলে, দেব, দানব, রাক্ষস এবং নাগেরাও কোন সময়েই যুদ্ধে তাহাকে জয় করিতে পারিতেন না; তাহাতে কেবল মানুষ কি তাহার প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হইত? ॥৫১॥

কিন্তু দৃঢ়মুষ্টি, যুদ্ধনিপুণ এবং প্রত্যহ দিবা-রাত্রি বাণক্ষেপকারী সেই একলব্যকে আমি তোমার মঙ্গলের জন্যই বধ করিয়াছি ॥৫২॥

অর্জ্জুন! তোমাদের রাজসূয়যজ্ঞে তোমার সমক্ষেই আমি বিক্রমশালী শিশুপালকে বধ করিয়াছি। সমস্ত দেবতারা ও অসুরেরা যুদ্ধে তাহাকেও জয় করিতে পারিতেন না ॥৫৩॥

নরশ্রেষ্ঠ! ত্রিভুবনের হিতসাধনের জন্য শিশুপালকে বধ করা এবং তোমার সাহায্যে অন্যান্য দেবদ্বেষীদিগকে বধ করবার নিমিত্তই আমি জন্মগ্রহণ করিয়াছি ॥৫৪॥

(৫৩)...জেতুং সর্ব্বসুরাসুরৈঃ—বা নি। (৫৫)...ভীমসেনেন পাতিতাঃ—বা নি।

হতস্তথৈব মায়াবী হৈড়িম্বেনাপ্যলায়ুধঃ।
হৈড়িম্বশ্চাপ্যুপায়েন শক্ত্যা কর্ণেন ঘাতিতঃ ॥৫৬॥
যদি হ্যেনং নাহনিষ্যৎ কর্ণঃ শক্ত্যা মহামৃধে।
ময়া বধ্যোঽভবিষ্যৎ স ভৈমসেনির্ঘটোৎকচঃ।
ময়া ন নিহতঃ পূর্ব্বমেব যুষ্মৎপ্রিয়েপ্সয়া ॥৫৭॥
এষ হি ব্রাহ্মণদ্বেষী যজ্ঞদ্বেষী চ রাক্ষসঃ।
ধর্ম্মস্য লোপ্তা পাপাত্মা তস্মাদেষ নিপাতিতঃ।
ব্যংসিতা চাপ্যুপায়েন শক্রদত্তা ময়ানঘ ! ॥৫৮॥
যে হি ধর্ম্মস্য লোপ্তারো বধ্যাস্তে মম পাণ্ডব ! ।
ধর্ম্মসংস্থাপনার্থং হি প্রতিজ্ঞৈষা মমাব্যয়া ॥৫৯॥

ভারতকৌমুদী

হত ইতি। হতো মৎপ্রেরণয়ৈব। শক্ত্যা ইন্দ্রদত্তয়া, ঘাতিতো ময়ৈব ॥৫৬॥

যদীতি। এনং হৈড়িম্বম্। যুষ্মৎপ্রিয়েপ্সয়া তস্য যুষ্মৎসন্তানত্বাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৭॥

অথ তে ঘটোৎকচবধে কো হেতুরিত্যাহ এষ ইতি। ব্যংসিতা ব্যয়িতা, শক্রদত্তা শক্তিঃ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৫৮॥

য ইতি। অব্যয়া চিরন্তনী, "পরিত্রাণায় সাধূনাম্" ইত্যাদিগীতোক্তেঃ ॥৫৯॥

আমিই ভীমসেনদ্বারা রাবণের তুল্য বলবান্ এবং তপস্যা যজ্ঞবিধ্বংসী হিড়িম্ব, বক ও কির্ম্মীরকে বধ করাইয়াছি ॥৫৫॥

এবং আমার প্রেরণাতেই ঘটোৎকচ মায়াবী অলায়ুধকে বধ করিয়াছে; আর আমিই কৌশল করিয়া কর্ণকর্তৃক ইন্দ্রদত্ত শক্তিদ্বারা ঘটোৎকচকে বধ করাইয়াছি ॥৫৬॥

কর্ণ যদি শক্তিদ্বারা মহাযুদ্ধে ঘটোৎকচকে বধ না করিতেন, তবে আমিই তাহাকে বধ করিতাম। কিন্তু তোমাদের প্রীতির জন্যই পূর্ব্বে আমি উহাকে বধ করি নাই ॥৫৭॥

কারণ, এই রাক্ষসটাও ব্রাহ্মণদ্বেষী, যজ্ঞবিরোধী, ধর্ম্মলোপী ও পাপাত্মা ছিল। সেই জন্য উহাকেও নিপাত করাইয়াছি এবং নিষ্পাপ অর্জ্জুন! কৌশলে কর্ণের হস্ত হইতে ইন্দ্রদত্ত শক্তিটাকেও বিচ্যুত করিয়াছি ॥৫৮॥

পাণ্ডুনন্দন! যাহারাই ধর্ম্মলোপী হইবে, তাহারাই আমার বধ্য হইবে; ধর্ম্মসংস্থাপনের জন্য ইহাই আমার চিরন্তনী প্রতিজ্ঞা ॥৫৯॥

ব্রহ্ম সত্যং দমঃ শৌচং ধর্ম্মো হ্রীঃ শ্রীর্ধৃতিঃ ক্ষমা।
যত্র তত্র রমে নিত্যমহং সত্যেন তে শপে ॥৬০॥
ন বিষাদস্ত্বয়া কার্য্যঃ কর্ণং বৈকর্ত্তনং প্রতি।
উপদেক্ষ্যাম্যুপায়ং তে যেন তং প্রসহিষ্যসি ॥৬১॥
সুযোধনঞ্চাপি রণে হনিষ্যতি বৃকোদরঃ।
তস্য চাপি বধোপায়ং বক্ষ্যামি তব পাণ্ডব! ॥৬২॥
বর্দ্ধতে তুমুলস্ত্বেষ শব্দঃ পরচমূং প্রতি।
বিদ্রবন্তি চ সৈন্যানি ত্বদীয়ানি দিশো দশ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

অথ ধর্ম্মলোপারম্ভে বধ্যাঃ, রক্ষ্যন্তে ক ইত্যাহ ব্রহ্মেতি। ব্রহ্ম তপঃ, দম ইন্দ্রিয়দমনম্। হ্রীঃ অকার্য্যকরণে লজ্জা, শ্রীঃ সৎকার্য্যোপযোগিনী সম্পৎ, ধৃতির্ধৈর্য্যম্। রমে আনন্দেন বসামি ॥৬০॥

নেতি। বিষাদোঽবসাদঃ, কর্ণং কর্ণযুদ্ধম্। উপদেক্ষ্যামি যথাকালম্ ॥৬১॥

সুযোধনমিতি। তব সন্নিধান এব তং বৃকোদরং বক্ষ্যামীত্যর্থঃ ॥৬২॥

যুদ্ধং প্রত্যর্জ্জুনমনো নিবেশয়তি বর্দ্ধত ইতি। শব্দো যুদ্ধকোলাহলঃ ॥৬৩॥

ভারতভাবদীপঃ

বৈকর্ত্তনশ্চেত্যন্বয়ঃ ॥১৯॥ স্তম্ভিতঃ স্তম্ভিতঃ ॥২০—২৯॥ সংক্রামিদানীন্তনং সক্তেম্ ॥৩০—৩৮॥ একৈকোঽদ্বিতীয়ঃ ॥৩৯—৪৮॥ চ এবার্থে, আচার্য্যকমাচার্য্যদক্ষিণোপদেশম্ ॥৪৯—৫৯॥ ব্রহ্ম তপো বেদা ব্রাহ্মণাশ্চ শ্রীরর্থশ্চ পরোপযোগসামর্থ্যম্ ॥৬০—৬৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫৫॥

---

আর তপস্যা, সত্য, ইন্দ্রিয়দমন, পবিত্রতা, ধর্ম্ম, অকার্য্যকরণে লজ্জা, সৎকার্য্যোপযোগিনী অর্থসম্পত্তি, ধৈর্য্য ও সহিষ্ণুতা এইগুলি যেখানে থাকে, সেইখানে আমি আনন্দের সহিত বাস করি। অর্জ্জুন! ইহা আমি তোমার নিকট সত্য শপথ করিলাম ॥৬০॥

ধনঞ্জয়! তুমি বৈকর্ত্তন কর্ণের যুদ্ধ বিষয় ভাবিয়া অবসন্ন হইও না। কারণ, যাহাতে তুমি যুদ্ধে তাহাকে সহ্য করিতে পারিবে, সে উপায় আমি তোমার নিকট যথাসময়ে বলিব ॥৬১॥

পাণ্ডুনন্দন! ভীমসেনও দুর্য্যোধনকে বধ করিবেন। তাহার বধের উপায়ও আমি যথাসময়ে তোমার সাক্ষাতে তাঁহাকে বলিব ॥৬২॥

অর্জ্জুন! এই তুমুল কোলাহল শত্রুসৈন্যমধ্যে বৃদ্ধি পাইতেছে, তোমাদের সৈন্যেরাও দশ দিকে পলায়ন করিতেছে ॥৬৩॥

লব্ধলক্ষ্যা হি কৌরব্যা বিধমন্তি চমূং তব।
দহত্যেষ চ বঃ সেনাং দ্রোণঃ প্রহরতাং বরঃ ॥৬৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে শ্রীকৃষ্ণবাক্যে পঞ্চপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ ।।০।। *

——:*:——

## ষট্পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।

একবীরবধে মোঘা শক্তিঃ সূতাত্মজে যদা।
কস্মাৎ সর্ব্বান্ সমুৎসৃজ্য স তাং পার্থে ন মুক্তবান্ ॥১॥
তস্মিন্ হতে হতা হি স্যুঃ সর্ব্বে পাণ্ডবসৃঞ্জয়াঃ।
একবীরবধে কস্মাদ্‌যুদ্ধে ন জয়মাদধে ॥২॥

ভারতকৌমুদী

লব্ধেতি। লব্ধানি লক্ষ্যাণি বৈস্তে, বিধমন্তি বিনাশয়ন্তি। দহতি হন্তি ॥৬৪॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে পঞ্চপঞ্চাশদধিকশততমোঽধ্যায় ।।০।

——:০:——

একেতি। যস্য কস্যাপ্যেকস্য বীরস্য বধে সতীত্যর্থঃ। যদা তদা। পার্থে অর্জ্জুনে ॥১॥
তেন কিমিত্যাহ তস্মিন্নিতি। একবীরস্য তস্য পার্থস্য বধে সতি। আদধে লেভে ॥২॥

কৌরবেরা লক্ষ্য পাইয়া তোমার সৈন্য বিনাশ করিতেছে এবং এই বীরশ্রেষ্ঠ দ্রোণও তোমাদের সৈন্য দগ্ধ করিতেছেন' ॥৬৪॥

——:*:——

* ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! কর্ণের সেই শক্তিটা একজনমাত্র বীরকে বধ করিয়াই ব্যর্থ হইয়া যাইবে এইরূপ যখন নির্দ্দিষ্ট ছিল, তখন কর্ণ অন্য সকলকে পরিত্যাগ করিয়া অর্জ্জুনের উপরে সে শক্তিটা নিক্ষেপ করেন নাই কেন? ॥১॥

(৬৪)· দহত্যেষ চ বঃ সৈন্যম্—পি বা নি। * '...একোনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গবাসী '...দ্ব্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

আহূতো ন নিবর্ত্তেয়মিতি তস্য মহাব্রতম্।
স্বয়ন্নাহ্বয়িতব্যঃ স সূতপুত্রেণ ফাল্গুনঃ ॥৩॥
ততো দ্বৈরথমানীয় ফাল্গুনং শক্রদত্তয়া।
ন জঘান বৃষঃ কস্মাত্তন্মমাচক্ষ্ব সঞ্জয়। ॥৪॥
নূনং বুদ্ধিবিহীনশ্চাপ্যসহায়শ্চ মে সুতঃ।
শত্রুভির্ব্ব্যংসিতোপায়ঃ কথং স নু জয়েদরীন্ ॥৫॥
যা হ্যস্য পরমা শক্তির্জয়স্য চ পরায়ণম্।
সা শক্তির্বাসুদেবেন ব্যংসিতাস্য ঘটোৎকচে ॥৬॥
কুণের্যথা হস্তগতং হ্রিয়েদ্বিল্বং বলীয়সা।
তথা শক্তিরমোঘা সা মোঘীভূতা ঘটোৎকচে ॥৭॥

ভারতকৌমুদী

অথার্জ্জুনেন সহ কর্ণস্য যুদ্ধসম্ভব এব নাসীদিত্যাহ আহূত ইতি। তস্য পার্থস্য ॥৩॥
তত ইতি। দ্বৈরথং যুদ্ধম্। শক্রদত্তয়া তয়া শক্ত্যা। বৃষঃ কর্ণঃ ॥৪॥
নূনমিতি। অসহায়ো বুদ্ধিদানে সহায়শূন্যঃ। ব্যংসিতোপায়ঃ প্রচ্যাবিতোপায়ঃ ॥৫॥
যেতি। অস্য কর্ণস্য। পরায়ণং প্রধানোপায়ঃ। ব্যংসিতা ব্যয়িতীকৃতা ॥৬॥
কুণেরিতি। কুণেঃ কুকরস্য "কুকরে কুণিঃ" ইত্যমরঃ। হ্রিয়েৎ হ্রিয়েত। তথাহে তদ্বিল্বং যথা মোঘীভূতং তথা ঘটোৎকচে অমোঘা সা শক্তিরত্র মোঘীভূতা ॥৭॥

---

কারণ, এক অর্জ্জুন নিহত হইলেই সমস্ত পাণ্ডব ও সৃঞ্জয় নিহত হইত। সুতরাং কর্ণ এক অর্জ্জুনকে বধ করিয়া যুদ্ধে জয়লাভ করেন নাই কেন? ॥২॥

'আমি যুদ্ধে আহূত হইয়া ফিরিব না' এইরূপই অর্জ্জুনের মহাব্রত রহিয়াছে। সুতরাং কর্ণের নিজেরই অর্জ্জুনকে যুদ্ধে আহ্বান করা উচিত ছিল ॥৩॥

সঞ্জয়! তাহার পর কর্ণ অর্জ্জুনকে দ্বৈরথযুদ্ধে আনিয়া ইন্দ্রদত্ত শক্তিদ্বারা তাঁহাকে বধ করিলেন না কেন, ইহা আমার নিকট বল ॥৪॥

নিশ্চয়ই দুর্য্যোধনের বুদ্ধি নাই, বুদ্ধি দেয় এমন সহায়ও নাই এবং শত্রুরাও উহার উপায় নষ্ট করিয়া দিতেছে। সুতরাং সে কি করিয়া শত্রুজয় করিবে ॥৫॥

কর্ণের যে উত্তম শক্তি ছিল এবং যাহা জয়ের প্রধান উপায় ছিল, কৃষ্ণ কর্ণের সেই শক্তিটাকে ঘটোৎকচের উপরে ব্যয় করাইয়া দিয়াছেন ॥৬॥

---

(৩)…স্বয়ং মার্গয়িতব্যঃ সঃ—বা নি। (৫) নূনং বুদ্ধিবিনাশশ্চ…বহু,…শত্রুভির্ব্ব্যংসিতঃ পাপঃ—বা নি।

যথা বরাহস্য শুনশ্চ যুধ্যতোস্তয়োরভাবে শ্বপচস্য লাভঃ।
মন্যে বিদ্বন্! বাসুদেবস্য তদ্বদ্যুদ্ধে লাভং কর্ণহৈড়িম্বয়োর্বৈ ॥৮॥
ঘটোৎকচো যদি হন্যাদ্ধি কর্ণং পরো লাভঃ স ভবেৎ পাণ্ডবানাম্।
বৈকর্ত্তনো বা যদি তং নিহন্যাত্তথাপি কৃত্যং শক্তিনাশাৎ কৃতং স্যাৎ ॥৯॥
ইতি প্রাজ্ঞঃ প্রজ্ঞয়ৈতদ্বিচিন্ত্য ঘটোৎকচং সূতপুত্রেণ যুদ্ধে।
অঘাতয়দ্বাসুদেবো নৃসিংহঃ প্রিয়ং কুর্ব্বন্ পাণ্ডবানাং হিতঞ্চ ॥১০॥

সঞ্জয় উবাচ।

এতচ্চিকীর্ষিতং জ্ঞাত্বা কর্ণস্য মধুসূদনঃ।
নিয়োজয়ামাস তদা দ্বৈরথে রাক্ষসেশ্বরম্ ॥১১॥
ঘটোৎকচং মহাবীর্য্যং মহাবুদ্ধির্জনার্দ্দনঃ।
অমোঘায়া বিঘাতার্থং রাজন্! দুর্মন্ত্রিতে তব ॥১২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

যথেতি। শুনঃ কুর্কুরস্য, তয়োরন্যতরস্যেত্যর্থঃ, শ্বপচস্য তদুভয়ভোজিনো ব্যাধস্য ॥৮॥
উক্তমর্থং বিবৃণোতি ঘটোৎকচ ইতি। বৈকর্ত্তনঃ কর্ণঃ। কৃত্যং কার্য্যম্ ॥৯॥
ইতীতি। প্রাজ্ঞো বুদ্ধিমান্। সূতপুত্রেণ কর্ণেন। নৃসিংহো নরশ্রেষ্ঠঃ ॥১০॥
এতদিতি। এতৎ যুদ্ধে অর্জ্জুনহননম্, চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্। অমোঘায়াঃ শক্তেঃ ॥১১-১২॥

বলবান্ লোক বিকৃতহস্ত লোকের হস্তগত বিষফল হরণ করে, তাহাতে যেমন সে বিষফল তাহার পক্ষে ব্যর্থ হইয়া যায়, তেমন সে শক্তিটা ঘটোৎকচের উপরে অব্যর্থ হইয়াও অন্যত্র ব্যর্থ হইয়া গিয়াছে ॥৭॥

বিচক্ষণ সঞ্জয়! যুধ্যমান শূকর ও কুকুরের মধ্যে একটার বিনাশ হইলেই যেমন ব্যাধের লাভ হয়, তেমন যুদ্ধে কর্ণ ও ঘটোৎকচের মধ্যে একজনের বিনাশ হইলেই কৃষ্ণের লাভ আছে ইহা আমি মনে করি ॥৮॥

যদি ঘটোৎকচ কর্ণকে বধ করিতে পারে, তবে পাণ্ডবগণের গুরুতর লাভ হইবে; আর যদি কর্ণ ঘটোৎকচকে বধ করেন, তাহা হইলেও ইন্দ্রদত্ত শক্তিটা নষ্ট হইবে বলিয়া কর্ত্তব্যই করা হইবে ॥৯॥

বুদ্ধিমান্ ও মনুষ্যশ্রেষ্ঠ কৃষ্ণ বুদ্ধিদ্বারা এইরূপে ইহা চিন্তা করিয়াই পাণ্ডবগণের প্রিয় কার্য্য ও হিতসাধন করিবেন বলিয়া কর্ণদ্বারা যুদ্ধে ঘটোৎকচকে বধ করাইয়াছেন' ॥১০॥

সঞ্জয় বলিলেন—'রাজা! আপনার কুমন্ত্রণার ফলেই কর্ণের এইরূপ করিবার ইচ্ছা রহিয়াছে ইহা বুঝিয়া মহাবুদ্ধিশালী কৃষ্ণ ইন্দ্রদত্ত অব্যর্থ শক্তি-

(১১).. জ্ঞাত্বা কর্ণে মধুনিহা নৃপ।—নি।

তদৈব কৃতকার্য্যা হি বয়ং স্যাম কুরূদ্বহ!।
ন রক্ষেদ্‌যদি কৃষ্ণস্তং পার্থং কর্ণাম্মহারথাৎ ॥১৩॥
সাশ্বধ্বজরথঃ সংখ্যে ধৃতরাষ্ট্র! পতেদ্ভুবি।
বিনা জনার্দ্দনং পার্থো যোগানামীশ্বরং প্রভুম্ ॥১৪॥
তৈস্তৈরুপায়ৈর্বহুভী রক্ষ্যমাণঃ স পার্থিব!।
জয়ত্যভিমুখঃ শত্রূন্ পার্থঃ কৃষ্ণেন পালিতঃ ॥১৫॥
সবিশেষং ত্বমোঘায়াঃ কৃষ্ণোঽরক্ষত পাণ্ডবম্।
হন্যাৎ ক্ষিপ্তা হি কৌন্তেয়ং শক্তির্বৃক্ষমিবাশনিঃ ॥১৬॥

ধৃতরাষ্ট্র উবাচ।

বিরোধী চ কুমন্ত্রী চ প্রাজ্ঞমানী মমাত্মজঃ!
যস্যৈষ সমতিক্রান্তো বধোপায়োঽর্জ্জুনং প্রতি ॥১৭॥

---

ভারতকৌমুদী

তদেতি। পার্থমরণে সর্ব্বেষামেব পাণ্ডবানাং মরণসম্ভবাদিতি ভাবঃ ॥১৩॥
সেতি। পতেৎ ইন্দ্রদত্তায়াস্তস্যাঃ শক্তেঃ প্রহারাৎ। পার্থোঽর্জ্জুনঃ ॥১৪॥
তৈরিতি। তৈস্তৈঃ কর্ণসাম্মুখ্যবর্জনাদিভিঃ। পার্থোঽর্জ্জুনঃ ॥১৫॥
সেতি। অমোঘায়া ইন্দ্রদত্তায়া অব্যর্থায়াঃ শক্তেঃ। ক্ষিপ্তা কর্ণেন ॥১৬॥
বিরোধীতি। বিরোধী মমমতস্য, কুৎসিতা মন্ত্রিণো যস্য সঃ, আত্মজো দুর্য্যোধনঃ ॥১৭॥

---

টাকে ব্যয় করাইবার জন্য তখন কর্ণের সহিত দ্বৈরথযুদ্ধে রাক্ষসশ্রেষ্ঠ মহাবীর ঘটোৎকচকে নিযুক্ত করিয়াছিলেন ॥১১—১২॥

কৌরবশ্রেষ্ঠ! কৃষ্ণ যদি এইভাবে মহারথ কর্ণের হস্ত হইতে অর্জ্জুনকে রক্ষা না করিতেন, তাহা হইলেই আমরা কৃতকার্য্য হইতাম ॥১৩॥

মহারাজ! যোগেশ্বর ও প্রভু কৃষ্ণ যদি না থাকিতেন, তাহা হইলে নিশ্চয়ই অর্জ্জুন অশ্ব, ধ্বজ ও রথের সহিত ভূতলে পতিত হইতেন ॥১৪॥

কিন্তু সেই সেই বহুবিধ উপায়দ্বারা রক্ষিত এবং স্বয়ং কৃষ্ণকর্ত্তৃক পালিত অর্জ্জুন সম্মুখবর্ত্তী হইয়া শত্রুদিগকে জয় করিয়া থাকেন ॥১৫॥

বিশেষতঃ কৃষ্ণ সেই অব্যর্থ শক্তি হইতে অর্জ্জুনকে রক্ষা করিয়াছেন। না হইলে, বজ্র যেমন বৃক্ষ বিনাশ করে, তেমন কর্ণনিক্ষিপ্ত সেই শক্তি অর্জ্জুনকে বিনাশ করিত' ॥১৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! আমার পুত্রটা (দুর্য্যোধনটা) আমার মতের বিরোধী এবং নিজেকে নিজে বুদ্ধিমান্ বলিয়া মনে করে; তা'র পর উহার

---

(১৬) সবিশেষং ত্বমেয়াঘা রক্ষো রক্ষের কতনম্...নি। (১৭)...জ্জুনং প্রতি—নি।

স বা কর্ণো মহাবুদ্ধিঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ।
ন মুক্তবান্ কথং সূত! তামমোঘাং ধনঞ্জয়ে ॥১৮॥
তবাপি সমতিক্রান্তমেতদ্‌গাবল্গণে! কথম্।
এনমর্থং মহাবুদ্ধে! যত্ত্বয়া নাববোধিতঃ ॥১৯॥

সঞ্জয় উবাচ।

দুর্য্যোধনস্য শকুনের্মম দুঃশাসনস্য চ।
রাত্রৌ রাত্রৌ ভবত্যেষা নিত্যমেব সমর্থনা ॥২০॥
শ্বঃ সর্ব্বসৈন্যান্যুৎসৃজ্য জহি কর্ণ! ধনঞ্জয়ম্।
প্রৈষ্যবৎ পাণ্ডুপাঞ্চালানুপভোক্ষ্যামহে ততঃ ॥২১॥
অথবা নিহতে পার্থে পাণ্ডুষন্যতমং ততঃ।
স্থাপয়েদ্‌যদি বার্ষ্ণেয়স্তস্মাৎ কৃষ্ণো নিহন্যতাম্ ॥২২॥

ভারতকৌমুদী

স ইতি। মহাবুদ্ধিঘাদেব মোচনমুচিতমাসীদিতি ভাবঃ। হে সূত! সঞ্জয়! ॥১৮॥
তবেতি। এতৎ বুদ্ধিদানম্, গবল্গণস্যাপত্যমিতি গাবল্গণিঃ সঞ্জয়স্তৎসম্বোধনম্ ॥১৯॥
দুর্য্যোধনস্যেতি। সমর্থনা মনসি সিদ্ধান্তঃ ॥২০॥
কাসৌ সমর্থনেত্যাহ শ্ব ইতি। শ্বঃ পরদিনে। প্রৈষ্যবৎ দাসানিব ॥২১॥
অথবেতি। পার্থে অর্জ্জুনে, পাণ্ডুষু পাণ্ডবেষু। স্থাপয়েৎ তৎপদে বার্ষ্ণেয়ঃ কৃষ্ণঃ ॥২২॥

মন্ত্রীগুলিও খারাপ; অর্জ্জুন-বধবিষয়ে এই প্রকৃষ্ট উপায় যাহার চলিয়া গিয়াছে ॥১৭॥

সঞ্জয়! মহাবুদ্ধিসম্পন্ন ও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ সে কর্ণই বা অর্জ্জুনের উপরে সেই অব্যর্থ শক্তিটা নিক্ষেপ করিলেন না কেন? ॥১৮॥

মহাবুদ্ধি সঞ্জয়! তোমারই বা এ বিষয়টা অতীত হইয়া গেল কেন? যে হেতু তুমিও এ বিষয়টা কর্ণকে বুঝাইয়া দাও নাই' ॥১৯॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! প্রত্যেক রাত্রিতে সর্ব্বদাই দুর্য্যোধন, দুঃশাসন, শকুনি ও আমার মনে এই সিদ্ধান্ত উপস্থিত হইত (যে,) ॥২০॥

আগামী কল্য বলিব—'কর্ণ! আপনি সমস্ত সৈন্য পরিত্যাগ করিয়া অর্জ্জুনকে বধ করুন। তাহার পর আমরা পাণ্ডব ও পাঞ্চালদিগকে দাসের মত ভোগ করিব ॥২১॥

অথবা অর্জ্জুনকে বধ করিলে পর কৃষ্ণ যদি পাণ্ডবদের মধ্যে অপর কাহাকেও সেই পদে স্থাপন করেন; সুতরাং কৃষ্ণকেই বধ করুন ॥২২॥

(২০)…নিত্যমেব বিকত্থনা—নি। (২২) ..পাণ্ডবানাং তমং ততঃ…কৃষ্ণো হি হন্যতা —বা নি।

কৃষ্ণো হি মূলং পাণ্ডূনাং পার্থঃ স্কন্ধ ইবোদ্গতঃ।
শাখা ইবেতরে পার্থা পাঞ্চালাঃ পত্রসংজ্ঞিতাঃ ॥২৩॥
কৃষ্ণাশ্রয়াঃ কৃষ্ণবলাঃ কৃষ্ণনাথাশ্চ পাণ্ডবাঃ।
কৃষ্ণঃ পরায়ণঞ্চৈষাং জ্যোতিষামিব চন্দ্রমাঃ ॥২৪॥
তস্মাৎ পর্ণানি শাখাশ্চ স্কন্ধঞ্চোৎসৃজ্য সূতজ!।
কৃষ্ণং নিকৃন্ত পাণ্ডূনাং মূলং সর্ব্বত্র সর্ব্বদা ॥২৫॥
হন্যাদ্‌যদি হি দাশার্হং কর্ণো যাদবনন্দনম্।
কৃৎস্না বসুমতী রাজন্! বশে তে স্যান্ন সংশয়ঃ ॥২৬॥
যদি স নিহতঃ শয়ীত ভূমৌ যদুকুলপাণ্ডবনন্দনো মহাত্মা।
ননু তব বসুধা নরেন্দ্র! সর্ব্বা সগিরিসমুদ্রবনা বশং ব্রজেত ॥২৭॥

কৃষ্ণ ইতি। হি যস্মাৎ, পাণ্ডূনাং বৃক্ষতুল্যানাম্, স্কন্ধঃ প্রকাণ্ডদেশঃ ॥২৩॥
কৃষ্ণেতি। কৃষ্ণ এব নাথো রক্ষকো যেষাং তে। পরায়ণমুপজীব্যঃ ॥২৪॥
তস্মাদিতি। নিকৃন্ত ইন্দ্রদত্তশক্ত্যা ছিন্ধি, তথাত্বে সর্বেষামেব নাশসম্ভবাৎ ॥২৫॥
হন্যাদিতি। হন্যাৎ হন্তুং শক্নুয়াৎ, দাশার্হং কৃষ্ণম্। কৃৎস্না সর্বৈব ॥২৬॥
যদীতি। যদুকুলং পাণ্ডবাংশ্চ নন্দয়তি হর্ষয়তীতি সঃ। ন্বিতি সম্বোধনে ॥২৭॥

---

কারণ, কৃষ্ণই (বৃক্ষতুল্য) পাণ্ডবগণের মূল, অর্জ্জুন তাহার স্কন্ধের ন্যায় (দোডালা জায়গার মত) উঠিয়াছেন, অপর পাণ্ডবেরা শাখার তুল্য এবং পাঞ্চালপ্রভৃতি যোদ্ধারা পত্রস্থানীয় ॥২৩॥

তা'র পর কৃষ্ণই পাণ্ডবগণের আশ্রয়, কৃষ্ণই তাঁহাদের বল এবং কৃষ্ণই তাঁহাদের রক্ষক; এমন কি—নক্ষত্রগণের পক্ষে চন্দ্রের ন্যায় পাণ্ডবগণের পক্ষে কৃষ্ণই একমাত্র উপজীব্য ॥২৪॥

অতএব কর্ণ! আপনি পত্র, শাখা ও স্কন্ধ পরিত্যাগ করিয়া সর্ব্বস্থানে সর্ব্বসময়ে পাণ্ডবগণের মূলস্বরূপ কৃষ্ণকে বধ করুন ॥২৫॥

রাজা! কর্ণ যদি যাদবনন্দন কৃষ্ণকে বধ করিতে পারিতেন, তবে সমগ্র পৃথিবীই আপনার বশীভূত হইত; এ বিষয়ে কোন সন্দেহ ছিল না ॥২৬॥

নরনাথ! যদুবংশের ও পাণ্ডবগণের আনন্দজনক মহাত্মা কৃষ্ণ যদি নিহত হইয়া ভূতলে শয়ন করিতেন, তাহা হইলে পর্ব্বত, সমুদ্র ও বনের সহিত সমস্ত পৃথিবীটাই আপনার বশে আসিত ॥২৭॥

---

(২৫)...কৃষ্ণং হি বিদ্ধি...বা নি। (২৬)—বশে তস্য ন সংশয়ঃ—নি।

সা তু বুদ্ধিঃ কৃতাপ্যেবং জাগ্রতি ত্রিদশেশ্বরে।
অপ্রমেয়ে হৃষীকেশে যুদ্ধকালে ব্যমুহ্যত ॥২৮॥
অর্জ্জুনঞ্চাপি রাধেয়াৎ সদা রক্ষতি কেশবঃ।
ন হ্যেনমৈচ্ছৎ প্রমুখে সৌতেঃ স্থাপয়িতুং রণে ॥২৯॥
অন্যাংশ্চাস্মৈ রথোদারানুপাস্থাপয়দচ্যুতঃ।
অমোঘাং তাং কথং শক্তিং মোঘীকুর্য্যামিতি প্রভো! ॥৩০॥
যশ্চৈষ রক্ষতে পার্থং কর্ণাৎ কৃষ্ণো মহামনাঃ।
আত্মানং স কথং রাজন্! ন রক্ষেৎ পুরুষোত্তমঃ ॥৩১॥
পরিচিন্ত্য তু পশ্যামশ্চক্রায়ুধমরিন্দমম্।
ন সোঽস্তি ত্রিষু লোকেষু যো জয়েত জনার্দ্দনম্ ॥৩২॥

ভারতকৌমুদী

সেতি। জাগ্রতি সতর্কে সতি। অপ্রমেয়ে অজ্ঞেয়স্বরূপে। ব্যমুহ্যত বিকলাভবৎ ॥২৮॥
অর্জ্জুনমিতি। এনমর্জ্জুনম্, প্রমুখে সম্মুখে, সৌতেঃ সূতপুত্রস্য কর্ণস্য ॥২৯॥
অন্যানিতি। অস্মৈ কর্ণায়, রথোদারান্ মহারথান্। ইতি বিভাব্যেতি শেষঃ ॥৩০॥
য ইতি। রক্ষতে শক্তিপ্রহারপরিহারায় নিবারয়তি ॥৩১॥
পরীতি। পশ্যামঃ সম্ভাবয়ামঃ। স তাদৃশো জনঃ ॥৩২॥

কিন্তু আমরা প্রত্যেক রাত্রিতেই এইরূপ বুদ্ধি করিলেও অজ্ঞেয়স্বরূপ দেবদেব কৃষ্ণ জাগিয়া থাকেন (সর্ব্বদা সতর্ক থাকেন) বলিয়া যুদ্ধের সময়ে আমাদের সে বুদ্ধি বিকল হইয়া যাইত (সে বিষয় আমাদের বিস্মৃত হইত) ॥২৮॥

কৃষ্ণ সর্ব্বদাই অর্জ্জুনকে কর্ণের হাত হইতে রক্ষা করিতেন। সুতরাং তিনি যুদ্ধে কর্ণের সম্মুখে অর্জ্জুনকে স্থাপন করিতেই ইচ্ছা করিতেন না ॥২৯॥

রাজা! 'কর্ণের সেই অব্যর্থ শক্তিটাকে কি করিয়া ব্যর্থ করিব' ইহা ভাবিয়া কৃষ্ণ কর্ণের সম্মুখে অন্য মহারথগণকে উপস্থাপিত করিতেন ॥৩০॥

অতএব রাজা! যে মহামনা কৃষ্ণ কর্ণের হাত হইতে অর্জ্জুনকে রক্ষা করিতেন, সেই পুরুষোত্তম আপনাকে কেন রক্ষা করিবেন না ॥৩১॥

আমরা কিন্তু চিন্তা করিয়া দেখিয়াছি যে, যিনি চক্রধর ও শত্রুদমনকারী কৃষ্ণকে জয় করিতে পারেন, তেমন লোক ত্রিভুবনেই নাই ॥৩২॥

(২৮)…যুদ্ধকালেঽপ্যমুহ্যত—বা,…যুদ্ধকালে ব্যমুহ্যত—নি। (৩০)‥ মোঘাং কুর্য্যাম্—নি। (৩১) যশ্চৈবম্…বা নি। (৩২)…পশ্যামি—বা নি। ইতঃ পরম্ '…একাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' ইহ, 'সঞ্জয় উবাচ' ইহ বর্দ্ধ বা নি।

ততঃ কৃষ্ণং মহাবাহুং সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
পপ্রচ্ছ রথশার্দ্দূলঃ কর্ণং প্রতি মহারথঃ ॥৩৩॥
অয়ঞ্চ প্রত্যয়ঃ কর্ণে শক্তিশ্চামিতবিক্রমা।
কিমর্থং সূতপুত্রেণ ন মুক্তা ফাল্গুনে তু সা ॥৩৪॥

বাসুদেব উবাচ।

দুঃশাসনশ্চ কর্ণশ্চ শকুনিশ্চ সসৈন্ধবঃ।
সততং মন্ত্রয়ন্তি স্ম দুর্য্যোধনপুরোগমাঃ ॥৩৫॥
কর্ণ! কর্ণ! মহেষ্বাস! রণেঽমিতপরাক্রম্!।
নান্যস্য শক্তিরেষা তে মোক্তব্যা জয়তাং বর! ॥৩৬॥
ঋতে মহারথাৎ কর্ণ! কুন্তীপুত্রাদ্ধনঞ্জয়াৎ।
স হি তেষামতিযশা দেবানামিব বাসবঃ ॥৩৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। রথশার্দ্দূলো রথিশ্রেষ্ঠঃ, কর্ণং প্রতি কর্ণবিষয়ে ॥৩৩॥
অয়মিতি। প্রত্যয় ইন্দ্রদত্তায়াঃ শক্তেরেকপুরুষঘাতিত্বেন বিশ্বাসঃ। মুক্তা ক্ষিপ্তা ॥৩৪॥
দুঃশাসন ইতি। সৈন্ধবেন সিন্ধুরাজেন জয়দ্রথেন সহেতি সঃ ॥৩৫॥
কিং মন্ত্রয়ন্তি স্মেত্যাহ যুগ্মকেন কর্ণেতি। অন্যস্যোপরি। ঋতে বিনা ॥৩৬—৩৭॥

ভারতভাবদীপঃ

একবীরবধ ইতি ॥১—১৭॥ সমর্থনা সম্প্রসারণা ॥২০—২৩॥ পরায়ণমুপজীবনম্ ॥২৪—৩৩॥
অহমনয়া পার্থোঽবশ্যং বধ্য ইতি প্রত্যয়ো নিশ্চয়ঃ, চশব্দশ্চেদর্থে ॥৩৪—৪৭॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫৬॥

মহারাজ! তাহার পর যথার্থবিক্রমশালী, রথিশ্রেষ্ঠ ও মহারথ সাত্যকি কর্ণের বিষয়ে মহাবাহু কৃষ্ণকে জিজ্ঞাসা করিলেন—॥৩৩॥

'এই শক্তি যে কোন একজন পুরুষকে বিনাশ করিবে' এ বিশ্বাস কর্ণের ছিল এবং অমিতবিক্রম সে শক্তিটাও তাঁহার নিকট ছিল; তবে কর্ণ এ যাবৎ সে শক্তিটাকে অর্জ্জুনের উপরে নিক্ষেপ করেন নাই কেন?' ॥৩৪॥

কৃষ্ণ বলিলেন—'দুর্য্যোধন, দুঃশাসন, কর্ণ, শকুনি ও জয়দ্রথ সর্ব্বদা এইরূপ মন্ত্রণা করিতেন (গোপনে বলিতেন—) ॥৩৫॥

'কর্ণ! কর্ণ! মহাধনুর্দ্ধর! অমিতপরাক্রম! বিজয়িশ্রেষ্ঠ! তুমি—কুন্তীপুত্র মহারথ অর্জ্জুন ব্যতীত অন্য কাহারও উপরে এ শক্তি নিক্ষেপ করিও না। কারণ, দেবগণের মধ্যে ইন্দ্রের ন্যায় অর্জ্জুন পাণ্ডবপক্ষের মধ্যে অত্যন্ত যশস্বী ॥৩৬—৩৭॥

তস্মিন্ বিনিহতে পার্থে পাণ্ডবাঃ সৃঞ্জয়ৈঃ সহ।
ভবিষ্যন্তি গতাত্মানঃ সুরা ইব নিরগ্নয়ঃ ॥৩৮॥
তথেতি চ প্রতিজ্ঞাতং কর্ণেন শিনিপুঙ্গব!।
হৃদি নিত্যঞ্চ কর্ণস্য বধো গাণ্ডীবধন্বনঃ ॥৩৯॥
অহমেব তু রাধেয়ং মোহয়ামি যুধাং বরম্।
ততো নাবাসৃজচ্ছক্তিং পাণ্ডবে শ্বেতবাহনে ॥৪০॥
ফাল্গুনস্য হি তং মৃত্যুমনিবার্য্যং বিজানতঃ।
ন নিদ্রা ন চ হর্ষো মে মনসোঽস্তি যুধাং বর! ॥৪১॥
ঘটোৎকচে ব্যংসিতাং তু দৃষ্ট্বা তাং শিনিপুঙ্গব!।
মৃত্যোরাস্যান্তরান্মুক্তং পশ্যাম্যদ্য ধনঞ্জয়ম্ ॥৪২॥
ন পিতা ন চ মে মাতা ন যূয়ং ভ্রাতরস্তথা।
ন চ প্রাণাস্তথা রক্ষ্যা যথা বীভৎসুরাহবে ॥৪৩॥

ভারতকৌমুদী

তদ্বধে কিং ফলমিত্যাহ তস্মিন্নিতি। গতাত্মানো মৃতাঃ। সুরাণামগ্নিমুখত্বাদিতি ভাবঃ ॥৩৮॥
তথেতি। হৃদি তিষ্ঠতি স্মেতি শেষঃ। বধো বধেচ্ছা ॥৩৯॥
তর্হি কথমসৌ কর্ণেন ন হত ইত্যাহাহমিতি। মোহয়ামি ভবিষ্যতিং প্রাপয়ামি। অতএব জয়দ্রথবধাদিকালে কর্ণার্জ্জুনয়োর্দ্বন্দ্বসম্ভবেঽপি কর্ণেনার্জ্জুনং প্রতি সা শক্তির্ন ক্ষিপ্তেত্যাশয়ঃ ॥৪০॥
ফাল্গুনস্যেতি। ফাল্গুনস্যার্জ্জুনস্য, তং তচ্ছক্তিনিক্ষেপনিবন্ধনম্ ॥৪১॥
ঘটোৎকচ ইতি। ব্যংসিতাং ব্যর্থিতাম্, তাং শক্তিম্। আস্যান্তরান্মুখমধ্যাৎ ॥৪২॥

সুতরাং সেই অর্জ্জুন নিহত হইলে, অগ্নিবিহীন দেবগণের ন্যায় সৃঞ্জয়দের সহিত পাণ্ডবেরা প্রাণত্যাগ করিবে' ॥৩৮॥

শিনিবংশশ্রেষ্ঠ! কর্ণও 'তাহাই হইবে' বলিয়া প্রতিজ্ঞা করিয়াছিলেন এবং সর্ব্বদা তাঁহার মনেও অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা ছিল ॥৩৮॥

কিন্তু আমিই যোদ্ধৃশ্রেষ্ঠ কর্ণের বিস্মৃতি জন্মাইয়াছি; তাহাতেই তিনি পাণ্ডুনন্দন অর্জ্জুনের প্রতি সে শক্তি নিক্ষেপ করেন নাই ॥৪০॥

যোদ্ধৃশ্রেষ্ঠ! সেই শক্তিই অর্জ্জুনের অনিবার্য্য মৃত্যু ঘটাইবে, ইহা জানা থাকায় এ যাবৎ আমার নিদ্রা হয় নাই এবং মনেরও আনন্দ ছিল না ॥৪১॥

কিন্তু শিনিবংশশ্রেষ্ঠ! সেই ইন্দ্রদত্ত শক্তিটা ঘটোৎকচের উপরে ব্যর্থিত হইয়াছে দেখিয়া আজ আমি অর্জ্জুনকে মৃত্যুর মুখের ভিতর হইতে নির্গত দেখিতেছি ॥৪২॥

(৪১) ফাল্গুনস্য হি সা মৃত্যুরিতি চিন্তয়তোঽনিশম্—বা নি।

ত্রৈলোক্যরাজ্যাদ্‌যৎ কিঞ্চিদ্ভবেদন্যৎ সুদুর্লভম্।
নেচ্ছেয়ং সাত্বতাহং তদ্বিনা পার্থং ধনঞ্জয়ম্ ॥৪৪॥
অতঃ প্রহর্ষঃ সুমহান্ যুযুধানাদ্য মেঽভবৎ।
মৃতং প্রত্যাগতমিব দৃষ্ট্বা পার্থং ধনঞ্জয়ম্ ॥৪৫॥
অতশ্চ প্রহিতো যুদ্ধে ময়া কর্ণায় রাক্ষসঃ।
ন হ্যন্যঃ সমরে রাত্রৌ শক্তঃ কর্ণং প্রবাধিতুম্ ॥৪৬॥
সঞ্জয় উবাচ।
ইতি সাত্যকয়ে প্রাহ তদা দেবকিনন্দনঃ।
ধনঞ্জয়হিতে যুক্তস্তৎপ্রিয়ে সততং রতঃ ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে কৃষ্ণবাক্যে ষট্‌পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

নন্বর্জ্জুনমৃত্যুচিন্তয়া কথং তে নিদ্রাভাব ইত্যাহ নেতি। বীভৎসোঃ সর্ব্বাধিকপ্রিয়ত্বাৎ ॥৪৩॥

উক্তমেবার্থং ভঙ্গ্যন্তরেণাহ ত্রৈলোক্যেতি। হে সাত্বত। সাত্যকে।। তদ্বিনেচ্ছেয়ম্ ॥৪৪॥

উপসংহরতি যাভ্যামত ইতি। হে যুযুধান। সাত্যকে।। পার্থং পৃথাপুত্রম্ ॥৪৫॥

অত ইতি। প্রহিতঃ প্রেরিতঃ। রাক্ষসো ঘটোৎকচঃ। প্রবাধিতুং নিবারয়িতুম্ ॥৪৬॥

---

সাত্যকি। যুদ্ধে অর্জ্জুন যেমন আমার রক্ষণীয়, পিতা, মাতা, ভ্রাতা, তোমরা, এমন কি নিজের প্রাণপর্য্যন্তও সেরূপ রক্ষণীয় নহে ॥৪৩॥

সাত্বতবংশীয়! ত্রিভুবনের রাজত্ব হইতেও যদি অপর কোন বস্তু অতিদুর্লভ থাকিত, তাহাও আমি পৃথানন্দন অর্জ্জুন ব্যতীত লাভ করিতে ইচ্ছা করি না ॥৪৪॥

অতএব যুযুধান! পৃথানন্দন অর্জ্জুনকে মৃত প্রত্যাগতের ন্যায় দেখিয়া আজ আমার এইরূপ গুরুতর আনন্দ হইয়াছে ॥৪৫॥

এবং এই জন্যই আমি যুদ্ধে কর্ণের সম্মুখে ঘটোৎকচকে পাঠাইয়াছিলাম। কারণ, অন্য কেহই রাত্রিযুদ্ধে কর্ণকে বারণ করিতে পারিত না' ॥৪৬॥

---

* '...একাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বধ, '...অশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '...ত্র্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বা রা নি।

# সপ্তপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ। *

ভূয় এব তু মে শংস যথা যুদ্ধমবর্ত্তত।
কুরূণাং পাণ্ডবানাঞ্চ হৈড়িম্বে নিহতে তদা ॥১॥

ভারতকৌমুদী

ইতীতি। যুক্তঃ সর্ব্বদৈবাবহিতঃ, তৎপ্রিয়ে ধনঞ্জয়প্রিয়কার্য্যসম্পাদনে ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে ষট্পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সর্ব্বদা অর্জ্জুনের হিতসাধনে অবহিত এবং তাঁহার প্রিয়কার্য্যসম্পাদনে নিরত কৃষ্ণ তখন সাত্যকিকে এইরূপ বলিয়াছিলেন' ॥৪৭॥

* ইতঃ পরম্ একাদশ শ্লোকাঃ পূর্ব্বাধ্যায়োক্তশ্লোকনিবহসমানার্থা ইত্যধিকা এব। তে চ পি বঙ্গ বর্দ্ধ বা যথা—

কর্ণদুর্য্যোধনাদীনাং শকুনেঃ সৌবলস্য চ। উপনীতং মহত্তাত! তব চৈব বিশেষতঃ ॥১॥
যদি জানীথ তাং শক্তিমেকঘ্নীং সততং রণে। অনিবার্য্যামসহ্যাঞ্চ দেবৈরপি সবাসবৈঃ ॥২॥
সা কিমর্থন্তু কর্ণেন প্রবৃত্তে সমরে পুরা। ন দেবকীসুতে মুক্তা ফাল্গুনে বাপি সঞ্জয়! ॥৩॥

সঞ্জয় উবাচ।

সংগ্রামাদ্বিনিবৃত্তানাং সর্ব্বেষাং নো বিশাম্পতে!। রাত্রৌ কুরুকুলশ্রেষ্ঠ! মন্ত্রোঽয়ং সমজায়ত ॥
প্রভাতমাত্রে শ্বোভূতে কেশবায়ার্জ্জুনায় বা। শক্তিরেষা হি মোক্তব্যা কর্ণ কর্ণেতি নিত্যশঃ ॥
ততঃ প্রভাতসময়ে রাজন্! কর্ণস্তু দৈবতৈঃ। অন্যেষাঞ্চৈব যোধানাং সা বুদ্ধির্নাশ্যতে পুনঃ ॥
দৈবমেব পরং মন্যে যৎ কর্ণো হস্তসংস্থয়া। ন জঘান রণে পার্থং কৃষ্ণং বা দেবকীসুতম্ ॥৭॥
তস্য হস্তস্থিতা শক্তিঃ কালরাত্রিরিবোদ্যতা। দৈবোপহতবুদ্ধিত্বাৎ তাং কর্ণো বি[illegible]
কৃষ্ণে বা দেবকীপুত্রে মোহিতা দেবমায়য়া। পার্থে বা শক্রকল্পে বৈ বধার্থং বাসবীং প্রভো! ॥

ধৃতরাষ্ট্র উবাচ।

দৈবেনোপহতা য়ূয়ং স্ববুদ্ধ্যা কেশবস্য চ। গতা হি বাসবী হত্বা তৃণভূতং ঘটোৎকচম্ ॥১০॥
কর্ণশ্চ মম পুত্রাশ্চ সর্বে চান্যে চ পার্থিবাঃ। তেন বৈ দুষ্প্রণীতেন গতা বৈবস্বতক্ষয়ম্ ॥১১॥

(১)…হৈড়িম্বৌ নিহতে তদা—বা নি।

যে চ তেঽভ্যদ্রবন্ দ্রোণং ব্যূঢ়ানীকাঃ প্রহারিণঃ।
সৃঞ্জয়াঃ সহ পাঞ্চালৈস্তেঽপ্যকুর্ব্বন্ কথং রণম্ ॥২॥
সোমদত্তের্বধাদ্‌দ্রোণমায়াস্তং সৈন্ধবস্য চ।
অমর্ষাজ্জীবিতং ত্যক্ত্বা গাহমানং বরূথিনীম্ ॥৩॥
জৃম্ভমাণমিব ব্যাঘ্রং ব্যাত্তাননমিবান্তকম্।
কথং প্রত্যুদ্‌যযুর্দ্রোণমস্যন্তং পাণ্ডুসৃঞ্জয়াঃ ॥৪॥ (যুগ্মকম্)
আচার্য্যং যে চ তেঽরক্ষন্ দুর্য্যোধনপুরোগমাঃ।
দ্রৌণিকর্ণকৃপাস্তাত! তে চাকুর্ব্বন্ কিমাহবে ॥৫॥
ভারদ্বাজং জিঘাংসন্তৌ সব্যসাচিবৃকোদরৌ।
সমার্চ্ছন্মামকা যুদ্ধে কথং সঞ্জয়! শংস মে ॥৬॥

ভারতকৌমুদী

অনন্তরং পৃচ্ছতি ভূয় ইতি। ভূয়ঃ পুনঃ, শংস ব্রূহি। হৈড়িম্বে ঘটোৎকচে ॥১॥

য ইতি। অভ্যদ্রবন্ অভ্যধাবন্, ব্যূঢ়ানীকা বূহরূপেণ সন্নিবেশিতসৈন্যাঃ ॥২॥

সোমেতি। সোমদত্তের্ভূরিশ্রবসঃ। সৈন্ধবস্য জয়দ্রথস্য। ত্যক্ত্বা ত্যাগোদ্যমং কৃত্বা। বরূথিনীং পাণ্ডবসেনাম্। জৃম্ভমাণং গাত্রং বর্দ্ধয়ন্তম্। ব্যাত্তাননং বিবৃতমুখম্। অস্যন্তং বাণান্ ক্ষিপন্তম্ ॥৩—৪॥

আচার্য্যমিতি। দ্রৌণিরশ্বত্থামা। হে তাত! বৎস সঞ্জয়! ॥৫॥

ভারেতি। জিঘাংসন্তৌ হন্তুমিচ্ছন্তৌ। সমার্চ্ছন্ অস্ত্রৈরাচ্ছাদয়ন্ ॥৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! ঘটোৎকচ নিহত হইলে তখন কৌরব ও পাণ্ডবগণের পুনরায় যেরূপ যুদ্ধ হইতে লাগিল, তাহা আমার নিকট বল ॥১॥

সেই যে বীরেরা সৈন্যগণকে ব্যূহরূপে সন্নিবেশিত করিয়া দ্রোণের দিকে ধাবিত হইয়াছিলেন তাঁহারা এবং পাঞ্চালগণের সহিত সৃঞ্জয়েরা কিরূপ যুদ্ধ করিতে লাগিলেন?

ভূরিশ্রবা ও জয়দ্রথবধের পরে দ্রোণ ক্রোধবশতঃ জীবনত্যাগের উদ্যম করিয়া গাত্রবর্দ্ধনকারী ব্যাঘ্রের ন্যায় এবং প্রকটিতবদন যমের তুল্য পাণ্ডবসৈন্য আলোড়ন করিতে থাকিয়া আসিতে লাগিলে, আর অনবরত বাণক্ষেপ করিতে থাকিলে, পাণ্ডব ও সৃঞ্জয়েরা কি ভাবে তাঁহার প্রত্যুদ্‌গমন করিল? ॥৩—৪॥

বৎস সঞ্জয়! সেই যে অশ্বত্থামা, কর্ণ ও কৃপাচার্য্য দুর্য্যোধনকে অগ্রবর্ত্তী করিয়া দ্রোণাচার্য্যকে রক্ষা করিতেছিলেন, তাঁহারাই বা যুদ্ধে কি করিলেন? ॥৫॥

(৫)...তে বাকুর্ব্বন্ কিমাহবে—বা নি।

সিন্ধুরাজবধেনেমে ঘটোৎকচবধেন তে।
অমর্ষিতাঃ সুসংক্রুদ্ধা রণং চক্রুঃ কথং নিশি ॥৭॥
সঞ্জয় উবাচ।
হতে ঘটোৎকচে রাজন্! কর্ণেন নিশি রাক্ষসে।
প্রণদৎসু চ হৃষ্টেষু তাবকেষু যুযুৎসুষু।
আপতৎসু চ বেগেন বধ্যমানে বলেঽপি চ ॥৮॥
বিগাঢ়ায়াং রজন্যাঞ্চ রাজা দৈন্যং পরং গতঃ।
অব্রবীচ্চ মহাবাহুর্ভীমসেনমিদং বচঃ ॥৯॥ (যুগ্মকম্)
আবারয় মহাবাহো! ধার্ত্তরাষ্ট্রস্য বাহিনীম্।
হৈড়িম্বস্য চ ঘাতেন মোহো মামাবিশন্মহাম্ ॥১০॥
এবং ভীমং সমাদিশ্য স রথে সমুপাবিশৎ।
অশ্রুপূর্ণমুখো রাজা নিশ্বসংশ্চ পুনঃ পুনঃ ॥১১॥

ভারতকৌমুদী

সিন্ধুরাজেতি। ইমে কৌরবাঃ, তে পাণ্ডবাশ্চ। অমর্ষিতা অসহিষ্ণবঃ ॥৭॥

হত ইতি। যুযুৎসুষু যোদ্ধুমিচ্ছুষু। ষট্পাদঃ। বিগাঢ়ায়ামধিকীভূতায়াম্ ॥৮—৯॥

আবারয়েতি। মোহো মামাবিশৎ, তত এবাহং যোদ্ধুমুপদেষ্টুং বা ন শক্নোমীতি ভাবঃ ॥১০॥

এবমিতি। ঘটোৎকচশোকেনেত্যাশয়ঃ ॥১১॥

আর সঞ্জয়! ভীম ও অর্জ্জুন দ্রোণকে বধ করিবার ইচ্ছা করিলে, আমার পক্ষের যোদ্ধারা অস্ত্রদ্বারা যুদ্ধে তাহাদিগকে কিপ্রকার আবৃত করিলেন, তাহা আমার নিকট বল ॥৬॥

কৌরবেরা জয়দ্রথবধনিবন্ধন এবং পাণ্ডবেরা ঘটোৎকচবধবশতঃ অসহিষ্ণু ও অত্যন্তক্রুদ্ধ হইয়া রাত্রিতে কিরূপ যুদ্ধ করিয়াছিলেন?' ॥৭॥

সঞ্জয় কহিলেন—'রাজা! কর্ণ রাত্রিতে রাক্ষস ঘটোৎকচকে বধ করিলে, আপনার পক্ষের যুদ্ধার্থীরা আনন্দিত হইয়া সিংহনাদ করতঃ বেগে আসিতে লাগিলে এবং পাণ্ডবসৈন্য বধ করিতে থাকিলে, রাত্রিও অধিক হইয়া পড়িলে, মহাবাহু যুধিষ্ঠির অত্যন্ত বিষণ্ণ হইয়া ভীমকে এই কথা বলিলেন—॥৮—৯॥

'মহাবাহু! তুমি দুর্য্যোধনের সৈন্যগণকে বারণ করিতে থাক। ঘটোৎকচ নিহত হওয়ায় আমার গুরুতর মোহ উপস্থিত হইয়াছে' ॥১০॥

(১১)...স্বরথে সমুপাবিশৎ—বা নি।

কশ্মলং প্রাবিশদ্‌ঘোরং দৃষ্ট্বা কর্ণস্য বিক্রমম্।
তং তথা ব্যথিতং দৃষ্ট্বা কৃষ্ণো বচনমব্রবীৎ ॥১২॥
মা ব্যথাং কুরু কৌন্তেয়! নৈতত্ত্বয্যুপপদ্যতে।
বৈক্লব্যং ভরতশ্রেষ্ঠ! যথা প্রাকৃতপূরুষে ॥১৩॥
উত্তিষ্ঠ রাজন্! যুধ্যস্ব বহ গুর্ব্বীং ধুরং প্রভো!।
ত্বয়ি বৈক্লব্যমাপন্নে সংশয়ো বিজয়ে ভবেৎ ॥১৪॥
শ্রুত্বা কৃষ্ণস্য বচনং ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
বিমৃজ্য নেত্রে পাণিভ্যাং কৃষ্ণং বচনমব্রবীৎ ॥১৫॥
বিদিতা মে মহাবাহো! ধর্ম্মাণাং পরমা গতিঃ।
ব্রহ্মহত্যাফলং তস্য যঃ কৃতং নাববুধ্যতে ॥১৬॥

---

ভারতকৌমুদী

কশ্মলমিতি। কশ্মলং মোহং, প্রাবিশৎ তং যুধিষ্ঠিরমিতি শেষঃ ॥১২॥

মেতি। বৈক্লব্যং বিহ্বলতা। প্রাকৃতপূরুষে নীচজনে ॥১৩॥

উত্তিষ্ঠেতি। ধুরং যুদ্ধনির্ব্বহণভারম্। বিজয়ে সংশয়ো ভবেৎ স্বাদৃক্পরিচালনা-সম্ভবাৎ ॥১৪॥

শ্রুত্বেতি। ধর্ম্মরাজত্বেন মহাধার্ম্মিকত্বাদেব সর্ব্বত্র সমদর্শিতেত্যাশয় ॥১৫॥

বিদিতেতি। ব্রহ্মহত্যায়াঃ ফলং পাপং ভবতি। নাববুধ্যতে ন স্মরতি ॥১৬॥

---

ভীমকে এইরূপ আদেশ করিয়া যুধিষ্ঠির অশ্রুপূর্ণমুখে বার বার নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া রথমধ্যে উপবেশন করিলেন ॥১১॥

এবং তিনি কর্ণের ভয়ঙ্কর বিক্রম দেখিয়া মোহাবিষ্ট হইলেন। পরে তাঁহাকে সেইরূপ ব্যথিত দেখিয়া কৃষ্ণ এই কথা বলিলেন—॥১২॥

'ভরতশ্রেষ্ঠ রাজা! আপনি শোকে এরূপ কাতর হইবেন না; প্রাকৃত লোকের ন্যায় আপনার ঈদৃশ বিহ্বলতা সঙ্গত নহে ॥১৩॥

রাজা! উঠুন, যুদ্ধ করুন এবং প্রভু! আপনি সেই গুরুতর ভার বহন করুন। আপনি বিহ্বল হইয়া পড়িলে, আমাদের জয়লাভ সন্দিগ্ধ হইবে' ॥১৪॥

কৃষ্ণের বাক্য শুনিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠির করযুগলদ্বারা নয়নযুগল মার্জনা করিয়া কৃষ্ণকে এই কথা বলিলেন—॥১৫॥

'মহাবাহু! ধর্ম্মের দুর্গম গতি আমার জানা আছে। (সুতরাং বলিতেছি যে,) যে লোক পরকৃত উপকার স্মরণ না করে, তাহার ব্রহ্মহত্যার পাপ হয় ॥১৬॥

অস্মাকং হি বনস্থানাং হৈড়িম্বেন মহাত্মনা।
বালেনাপি সতা তেন কৃতং সাহ্যং জনার্দ্দন ॥ ॥১৭॥
অস্ত্রহেতোর্গতং জ্ঞাত্বা পাণ্ডবং শ্বেতবাহনম্।
অসৌ কৃষ্ণ। মহেষ্বাসঃ কাম্যকে মামুপস্থিতঃ।
উষিতশ্চ সহাস্মাভির্যাবন্নাসীদ্ধনঞ্জয়ঃ ॥১৮॥
গন্ধমাদনযাত্রায়াং দুর্গেভ্যশ্চ স্ম তারিতাঃ।
পাঞ্চালী চ পরিশ্রান্তা পৃষ্ঠেনোঢ়া মহাত্মনা ॥১৯॥
আরম্ভাচ্চৈব যুদ্ধানাং যদেষ কৃতবান্ প্রভো।।
মদর্থে দুষ্করং কর্ম্ম কৃতং তেন মহাহবে ॥২০॥
স্বভাবাদ্ যা চ মে প্রীতিঃ সহদেবে জনার্দ্দন।।
সৈব মে পরমা প্রীতিঃ রাক্ষসেন্দ্রে ঘটোৎকচে ॥২১॥

ভারতকৌমুদী

ঘটোৎকচকৃতং স্মরন্নাহরতি শ্লোকজাতেন। অস্মাকমিতি। সাহ্যং সাহায্যম্ ॥১৭॥
অস্ত্রেতি। গতং স্বর্গে। শ্বেতবাহনমর্জ্জুনম্। কাম্যকে বনে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥
গন্ধেতি। দুর্গেভ্যো দুর্গমেভ্যো মার্গাদিভ্যঃ, তারিতা বয়ম্। পাঞ্চালী দ্রৌপদী ॥১৯॥
আরম্ভাদিতি। তেন কর্ম্মণা, কৃতম্ অস্মাকং যথেষ্টং হিতমিতি শেষঃ ॥২০॥
স্বভাবাদিতি। যা যাদৃশী, প্রীতিঃ স্নেহঃ। সৈব তাদৃশ্যেব ॥২১॥

জনার্দ্দন! আমরা যখন বনে ছিলাম, তখন সেই মহাত্মা ঘটোৎকচ বালক হইয়াও আমাদের যথেষ্ট সাহায্য করিয়াছিলেন ॥১৭॥

কৃষ্ণ! অর্জ্জুন অস্ত্রশিক্ষার জন্য স্বর্গে গিয়াছেন জানিয়া ঐ মহাধনুর্দ্ধর কাম্যকবনে আমার নিকট উপস্থিত হইয়াছিলেন এবং যে পর্য্যন্ত অর্জ্জুন না আসিয়াছিলেন, সে পর্য্যন্তই তিনি আমাদের সহিত সেখানে বাস করিয়াছিলেন ॥১৮॥

আমরা যখন গন্ধমাদনপর্ব্বতে গমন করি, তখন ঐ মহাত্মা আমাদিগকে নানাবিধ দুর্গম স্থান হইতে উত্তীর্ণ করিয়া দিয়াছিলেন এবং পৃষ্ঠে করিয়া পরিশ্রান্তা দ্রৌপদীকে বহন করিয়াছিলেন ॥১৯॥

প্রভু কৃষ্ণ! যুদ্ধারম্ভ হইতে ঘটোৎকচ আমার জন্য যে যে দুষ্কর কার্য্য করিয়াছিলেন, তাহাতে মহাযুদ্ধে আমাদের যথেষ্ট উপকার হইয়াছে ॥২০॥

(১৭) ...কৃতং সহ্যং জনার্দ্দন।—পি বর্দ্ধ। (২০) আরম্ভাৎশ্চৈব...নি। (২১)...সৈব মে দ্বিগুণা প্রীতিঃ—নি।

ভক্তশ্চ মে মহাবাহুঃ প্রিয়োঽস্যাহং প্রিয়শ্চ মে ।
তেন বিন্দামি বার্ষ্ণেয় ! কশ্মলং শোকতাপিতঃ ॥২২॥
পশ্য সৈন্যানি বার্ষ্ণেয় ! দ্রাব্যমাণানি কৌরবৈঃ ।
দ্রোণকর্ণৌ তু সংযত্তৌ পশ্য যুদ্ধে মহারথৌ ॥২৩॥
নিশীথে পাণ্ডবং সৈন্যমাভ্যাং পশ্যাবমর্দ্দিতম্ ।
গজাভ্যামিব মত্তাভ্যাং যথা নলবনং মহৎ ॥২৪॥
অনাদৃত্য বলং বাহ্বোর্ভীমসেনস্য মাধব ! ।
চিত্রাস্ত্রতাঞ্চ পার্থস্য বিক্রমং তেজ এব চ ॥২৫॥ (যুগ্মকম্)
এষ দ্রোণশ্চ কর্ণশ্চ রাজা চৈব সুযোধনঃ ।
নিহত্য রাক্ষসং যুদ্ধে হৃষ্টা নর্দ্দন্তি সংঘশঃ ॥২৬॥

ভারতকৌমুদী

ভক্ত ইতি । মহাবাহুর্ঘটোৎকচঃ । প্রিয়শ্চায়মাসীৎ । বিন্দামি প্রাপ্নোমি ॥২২॥

পশ্যেতি । সৈন্যানি মদীয়ানি, দ্রাব্যমাণানি পীড্যমানানি । সংযত্তৌ যত্নবন্তৌ ॥২৩॥

নিশীথ ইতি । নিশীথে অর্দ্ধরাত্রকালে, আভ্যাং দ্রোণকর্ণাভ্যাম্ । যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্ । চিত্রাস্ত্রতাং নানাবিধাস্ত্রশালিত্বম্, পার্থস্য অর্জ্জুনস্য ॥২৪—২৫॥

এষ ইতি । রাক্ষসং ঘটোৎকচম্ । সংঘশো বিভিন্নসংঘক্রমেণ ॥২৬॥

---

জনার্দ্দন ! সহদেবের উপরে স্বভাবতঃ আমার যেরূপ স্নেহ আছে, রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচের উপরেও আমার সেইরূপই পরম স্নেহ ছিল ॥২১॥

বৃষ্ণিনন্দন ! মহাবাহু ঘটোৎকচ আমাদের ভক্ত ছিল এবং আমি তাহার প্রিয় ছিলাম, সেও আমার প্রিয় ছিল । সেই জন্যই আমি শোকার্ত্ত হইয়া মোহপ্রাপ্ত হইয়াছিলাম ॥২২॥

কৃষ্ণ ! দেখ—কৌরবেরা আমাদের সৈন্য পীড়ন করিতেছে ; আরও দেখ—মহারথ দ্রোণ ও কর্ণ যুদ্ধে যত্নবান্ হইয়াছেন ॥২৩॥

মাধব ! ভীমসেনের বাহুবল এবং অর্জ্জুনের নানাবিধ অস্ত্র, বিক্রম ও তেজ অগ্রাহ্য করিয়া এই অর্দ্ধরাত্রকালে দ্রোণ ও কর্ণ—দুইটা মত্ত হস্তী যেমন বিশাল নলবন পীড়ন করে, সেইরূপ পাণ্ডবসৈন্য পীড়ন করিতেছেন দেখ ॥২৪—২৫॥

এই দ্রোণ, কর্ণ এবং রাজা দুর্য্যোধন যুদ্ধে ঘটোৎকচকে বধ করিয়া দলে দলে সিংহনাদ করিতেছেন ॥২৬॥

---

(২৪)… আভ্যাং পশ্য বিমর্দ্দিতম্—বা,…সৈন্যমাভ্যাং মাধব ! মর্দ্দিতম্—নি । (২৫)… বিক্রমন্তি স্ম কৌরবাঃ—বা,…বিক্রমন্তে চ কৌরবাঃ—নি । (২৬)…হৃষ্টা নর্দ্দন্তি সংযুগে—বা নি ।

কথঞ্চাস্মাসু জীবৎসু ত্বয়ি চৈব জনার্দ্দন।
হৈড়িম্বঃ প্রাপ্তবান্ মৃত্যুং সূতপুত্রেণ সঙ্গতঃ ॥২৭॥
কদর্থীকৃত্য নঃ সর্ব্বান্ পশ্যতঃ সব্যসাচিনঃ।
নিহতো রাক্ষসঃ কৃষ্ণ! ভৈমসেনির্ম্মহাবলঃ ॥২৮॥
যদাভিমন্যুর্নিহতো ধার্ত্তরাষ্ট্রৈর্দুরাত্মভিঃ।
নাসীত্তত্র রণে কৃষ্ণ! সব্যসাচী মহারথঃ ॥২৯॥
নিরুদ্ধাশ্চ বয়ং সর্ব্বে সৈন্ধবেন দুরাত্মনা।
নিমিত্তমভবদ্দ্রোণঃ সপুত্রস্তত্র কর্ম্মণি ॥৩০॥
উপদিষ্টো বধোপায়ঃ কর্ণাস্য গুরুণা স্বয়ম্।
ব্যায়চ্ছতশ্চ খড়্গেন দ্বিধা খড়্গং চকার হ ॥৩১॥

---

ভারতকৌমুদী

কথমিতি। ত্বয়ি চ জীবতি। হৈড়িম্বো ঘটোৎকচঃ। সঙ্গতো যুদ্ধে মিলিতঃ সন্ ॥২৭॥
কদর্থীতি। কদর্থীকৃত্য বীরত্বে নিকৃষ্টীকৃত্য। অতএব নাস্তি শোকাপনোদনোপায়ঃ ॥২৮॥
যদেতি। ধার্ত্তরাষ্ট্রৈর্দুর্য্যোধনপক্ষীয়ৈঃ। ততস্তত্রাস্তি কথঞ্চিচ্ছোকনিবৃত্তিসম্ভব ইতি ভাবঃ ॥২৯॥
অথ তত্র যুষ্মাভিঃ কথং নাভিমন্যোঃ সাহায্যং কৃতমিত্যাহ নিরুদ্ধা ইতি। তত্র তদ্বধে ॥৩০॥
নমু কথং দ্রোণো নিমিত্তমভবদিত্যাহ উপেতি। ব্যায়চ্ছতো যুদ্ধব্যায়ামং কুর্ব্বতো-ঽভিমন্যোঃ ॥৩১॥

---

জনার্দ্দন! আমরা জীবিত থাকিতে এবং তুমি বাঁচিয়া থাকিতে, বৎস ঘটোৎকচ যুদ্ধে কর্ণের সহিত মিলিত হইয়া কিপ্রকারে মৃত্যুমুখে পতিত হইল? ॥২৭॥

কৃষ্ণ! কর্ণ আমাদের সকলকে অগ্রাহ্য করিয়া অর্জ্জুনের সমক্ষে মহাবল ঘটোৎকচকে বধ করিয়াছে ॥২৮॥

কৃষ্ণ! দুরাত্মা কৌরবেরা যখন অভিমন্যুকে বধ করিয়াছিল, তখন মহারথ অর্জ্জুন সে যুদ্ধে ছিলেন না ॥২৯॥

এবং দুরাত্মা জয়দ্রথ আমাদের সকলকেই নিরুদ্ধ করিয়াছিল; আর অশ্বত্থামার সহিত দ্রোণ সে কার্য্যে প্রথম নিমিত্ত হইয়াছিলেন ॥৩০॥

* কেন না কৃষ্ণ! স্বয়ং দ্রোণই অভিমন্যুর বধের উপায় বলিয়া দিয়াছিলেন এবং অভিমন্যু তরবারিদ্বারা যুদ্ধ করিতে লাগিলে, দ্রোণই তাহার তরবারিখানাকে দুইখণ্ডে ছেদন করিয়াছিলেন ॥৩১॥

---

(২৭)···ত্বয়ি চৈব জনার্দ্দনে—বর্দ্ধ। (৩১)···কর্ণস্য গুরুণা স্বয়ম্—বা নি।

হতান্ গজান্ সমাশ্লিষ্য পর্ব্বতানিব বাজিনঃ।
গতসত্ত্বা ব্যদৃশ্যন্ত তথৈব সহ সাদিভিঃ ॥২০॥
ততস্ত্বভ্যবস্থত্যৈব সংগ্রামাদুত্তরাং দিশম্।
অতিষ্ঠদাহবে দ্রোণো বিধূমোঽগ্নিরিব জ্বলন্ ॥২১॥
তমাজিশীর্ষাদেকান্তমপক্রান্তং নিশম্য তু।
সমকম্পন্ত সৈন্যানি পাণ্ডবানাং বিশাংপতে! ॥২২॥
ভ্রাজমানং শ্রিয়া যুক্তং জ্বলন্তমিব তেজসা।
দ্রোণং দৃষ্ট্বারয়স্ত্রেসুশ্চেলুর্ম্মম্লুশ্চ ভারত! ॥২৩॥
আহ্বয়ন্তং পরানীকং প্রভিন্নমিব বারণম্!
নৈনমাশংসিরে জেতুং দানবা বাসবং যথা ॥২৪॥

ভারতকৌমুদী

হতানিতি। গতসত্ত্বা নির্গতপ্রাণাঃ। সাদিভিরারোহিভিঃ সহ ॥২০॥

তত ইতি। অভ্যবস্থত্য অপসৃত্য। আহবে সমরাঙ্গনে ॥২১॥

তমিতি। আজিশীর্ষাৎ যুদ্ধসম্মুখাৎ একান্তমপক্রান্তমপক্রম্য গতম্, নিশম্য দৃষ্ট্বা ॥২২॥

ভ্রাজেতি। শ্রিয়া বীরশোভয়া। অরয়ঃ শত্রবঃ, ত্রেসুর্ভীতাঃ, চেলুঃ কম্পিতাঃ ম্ম্লুর্ম্লানাশ্চ বভূবুঃ ॥২৩॥

আহ্বয়ন্তমিতি। পরানীকং বিপক্ষসৈন্যম্, প্রভিন্নং মদস্রাবিণম্, বারণং গজম্ ॥২৪॥

ক্রমে দেখা গেল—অশ্ব ও সারথি নিহত হইলে, রথীরা নিশ্চেষ্ট ও হইয়া থাকিতে লাগিলেন এবং নিহত রথীরা জীবিতের ন্যায় দৃষ্টিগোচর থাকিলেন ॥১৯॥

আরও দেখিতে পাইলাম—প্রাণহীন অশ্ব ও অশ্বারোহীরা নিহত ও পর্ব্বতের ন্যায় পতিত হস্তীগুলিকে আলিঙ্গন করিয়া রহিয়াছে ॥২০॥

তাহার পর দ্রোণ নিজের রণস্থল হইতে উত্তর দিকে সরিয়া যাইয়া ধূমবিহীন অগ্নির ন্যায় জ্বলিতে থাকিয়া সমরাঙ্গনে অবস্থান করিতে লাগিলেন ॥২১॥

নরনাথ! দ্রোণাচার্য্য যুদ্ধসম্মুখ হইতে অত্যন্ত সরিয়া আসিয়াছেন দেখিয়া সে দিকের পাণ্ডবসৈন্যেরা কাঁপিতে লাগিল ॥২২॥

ভরতনন্দন! উত্তেজিত ও বীরশোভায় শোভিত দ্রোণ যেন তেজে জ্বলিতেছেন দেখিয়া শত্রুরা ভীত, বিচলিত এবং বিষণ্ণ হইয়া পড়িল ॥২৩॥

দ্রোণ বিপক্ষসৈন্যকে আহ্বান করিতে লাগিলে এবং মদস্রাবী হস্তীর ন্যায়

(২১) আতিষ্ঠদাহবে—বা নি। (২২) তমাজিশীর্ষমেকান্তম্—বর্দ্ধ। (২৩) দ্রোণং দৃষ্ট্বা পরে ত্রেসুশ্চেলুর্ম্মম্লুশ্চ ভারত!—বা নি।

কেচিদাসন্ নিরুৎসাহাঃ কেচিৎ ক্রুদ্ধা মনস্বিনঃ।
বিস্মিতাশ্চাভবন্ কেচিৎ কেচিদাসন্নমর্ষিতাঃ ॥২৫॥
হস্তৈর্হস্তাগ্রমপরে প্রত্যপিংষন্ নরাধিপাঃ।
অপরে দশনৈরোষ্ঠানদশন্ ক্রোধমূর্চ্ছিতাঃ ॥২৬॥
ব্যাক্ষিপন্নায়ুধান্যন্যে মমৃদুশ্চাপরে ভুজান্।
অন্যে চাভ্যপতন্ দ্রোণং ত্যক্তাত্মানো মহৌজসঃ ॥২৭॥
পাঞ্চালাস্তু বিশেষেণ দ্রোণসায়কপীড়িতাঃ।
সমসজ্জন্ত রাজেন্দ্র! সমরে ভৃশবেদনাঃ ॥২৮॥
ততো বিরাটদ্রুপদৌ দ্রোণং প্রতীয়তু রণে।
তথা চরন্তং সংগ্রামে ভৃশং সমরদুর্জয়ম্ ॥২৯॥

ভারতকৌমুদী

কেচিদিতি। অমর্ষিতা অসহিষ্ণবঃ। এবাং ভাবার্থাঃ স্পষ্টাঃ ॥২৫॥

হস্তৈরিতি। প্রত্যপিংষন্ নিষ্পিষ্টবন্তঃ। দশনৈর্দন্তৈঃ, অদশন্ দষ্টবন্তঃ ॥২৬॥

ব্যাক্ষিপন্নিতি। ব্যাক্ষিপন্ সমচালয়ন্। মমৃদুর্মর্দ্দয়ামাসুঃ। ত্যক্তাত্মানো জীবনত্যাগোদ্যতাঃ ॥২৭॥

পাঞ্চালা ইতি। সমসজ্জন্ত সংসক্তাঃ প্রবৃত্তা ইতি যাবৎ ॥২৮॥

তত ইতি। প্রতি ঈয়তুর্জগ্মতুঃ। ইণ্ধাতোঃ পরোক্ষায়াং প্রয়োগঃ ॥২৯॥

অবস্থান করিতে থাকিলে, দানবেরা যেমন ইন্দ্রকে জয় করিবার আশা করে নাই, সেইরূপ সেই বিপক্ষসৈন্যেরা দ্রোণকে জয় করিবার আশা করিল না ॥২৪॥

কতকগুলি যুদ্ধে নিরুৎসাহ হইল, অনেক মনস্বীরা ক্রুদ্ধ হইলেন, বহুতর সৈন্য বিস্ময়াপন্ন হইল এবং অনেকে অসহিষ্ণু হইয়া উঠিল ॥২৫॥

অন্য ক্ষত্রিয়েরা ক্রোধে অধীর হইয়া হস্তদ্বারা হস্তাগ্র নিষ্পেষণ করিতে লাগিলেন এবং অপর যোদ্ধারা দন্তদ্বারা ওষ্ঠ দংশন করিতে থাকিলেন ॥২৬॥

কতকগুলি যোদ্ধা অস্ত্রসঞ্চালন করিতে লাগিলেন, অন্য যোদ্ধারা বাহুমর্দ্দন করিতে থাকিলেন, আর অপর তেজস্বীরা জীবনত্যাগের উদ্যম করিয়া দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥২৭॥

রাজশ্রেষ্ঠ! পাঞ্চালেরা দ্রোণের বাণে বিশেষ পীড়িত ও অত্যন্তবেদনাযুক্ত হইয়া যুদ্ধে প্রবৃত্ত হইল ॥২৮॥

(২৫)... কেচিৎ কেচিদ্‌ভাভবন্ যুধি—নি। (২৭)... অন্যে চাযপতন্—বা নি। (২৯)... প্রতি যযু রণে—পি বা নি।

দ্রুপদস্য ততঃ পৌত্রাস্ত্রয় এব বিশাংপতে।
চেদয়শ্চ মহেষাসা দ্রোণমেবাভ্যয়ুর্যুধি ॥৩০॥
তেষাং দ্রুপদপৌত্রাণাং ত্রয়াণাং নিশিতৈঃ শরৈঃ।
ত্রিভির্দ্রোণোঽহরৎ প্রাণাংস্তে হতা ন্যপতন্ ভুবি ॥৩১॥
ততো দ্রোণোঽজয়দ্যুদ্ধে চেদিকেকয়সৃঞ্জয়ান্।
মৎস্যাংশ্চৈবাজয়ৎ কৃৎস্নান্ ভারদ্বাজো মহারথঃ ॥৩২॥
ততস্তু দ্রুপদঃ ক্রোধাচ্ছরবর্ষমবাসৃজৎ।
দ্রোণং প্রতি মহারাজ! বিরাটশ্চৈব সংযুগে ॥৩৩॥
তং নিহত্যেষুবর্ষন্তু দ্রোণঃ ক্ষত্রিয়মর্দ্দনঃ।
তৌ শরৈশ্ছাদয়ামাস বিরাটদ্রুপদাবুভৌ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

দ্রুপদস্যেতি। ইষূন্ বাণান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইষাসো ধনুঃ মহানিষাসো যেষাং তে ॥৩০॥

তেষামিতি। নিশিতৈঃ শিলাদৌ ঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥৩১॥

তত ইতি। ভরদ্বাজস্যাপত্যমিতি ভারদ্বাজো দ্রোণ এব ॥৩২॥

তত ইতি। ক্রোধাৎ পৌত্রাদিবধনিবন্ধনাৎ। সংযুগে যুদ্ধে ॥৩৩॥

তমিতি। ইষুবর্ষং বাণবর্ষণম্, নিহত্য বাণবর্ষণেনৈব নিবার্য্য ॥৩৪॥

---

তদনন্তর সমরদুর্জ্জয় দ্রোণ সেইভাবে সমরাঙ্গনে তীব্রভাবে বিচরণ করিতে লাগিলে, বিরাট ও দ্রুপদরাজা যুদ্ধে তাঁহার দিকে গমন করিলেন ॥২৯॥

নরনাথ! তাহার পর দ্রুপদরাজার তিন পৌত্র এবং চেদিদেশীয় মহাধনুর্দ্ধর যোদ্ধারা দ্রোণের দিকেই ধাবিত হইলেন ॥৩০॥

তখন দ্রোণ তিনটা সুধার বাণদ্বারা দ্রুপদরাজার সেই তিন পৌত্রের প্রাণ হরণ করিলেন; পরে তাঁহারা নিহত হইয়া ভূতলে পতিত হইলেন ॥৩১॥

তৎপরে মহারথ দ্রোণ চেদি, কেকয় ও সৃঞ্জয় সৈন্যগণকে জয় করিলেন এবং সমস্ত মৎস্যদেশীয় সৈন্যদিগকেও তিনি পরাভূত করিলেন ॥৩২॥

মহারাজ! অনন্তর দ্রুপদ ও বিরাটরাজা ক্রোধবশতঃ যুদ্ধে দ্রোণের প্রতি বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৩৩॥

তখন ক্ষত্রিয়মর্দ্দন দ্রোণ সেই বাণবর্ষণ নিবারণ করিয়া বাণদ্বারা বিরাট ও দ্রুপদ দুই জনকেই আবৃত করিয়া ফেলিলেন ॥৩৪॥

---

(৩২)...ভারদ্বাজো মহারথান্—বা নি।

দ্রোণেন চ্ছাদ্যমানৌ তৌ ক্রুদ্ধৌ সংগ্রামমূর্দ্ধনি।
দ্রোণং শরৈর্বিব্যধতুঃ পরমং ক্রোধমাস্থিতৌ ॥৩৫॥
ততো দ্রোণো মহারাজ! ক্রোধামর্ষসমন্বিতঃ।
ভল্লাভ্যাং ভৃশতীক্ষ্ণাভ্যাং চিচ্ছেদ ধনুষী তয়োঃ ॥৩৬॥
ততো বিরাটঃ কুপিতঃ সমরে তোমরান্ দশ।
দশ চিক্ষেপ চ শরান্ দ্রোণস্য বধকাঙ্ক্ষয়া ॥৩৭॥
শক্তিঞ্চ দ্রুপদো ঘোরামায়সীং স্বর্ণভূষিতাম্।
চিক্ষেপ ভুজগেন্দ্রাভাং ক্রুদ্ধো দ্রোণরথং প্রতি ॥৩৮॥
ততো ভল্লৈঃ সুনিশিতৈশ্ছিত্ত্বা তাংস্তোমরান্ দশ।
শক্তিং কনকবৈদূর্য্যাং দ্রোণশ্চিচ্ছেদ সায়কৈঃ ॥৩৯॥
ততো দ্রোণঃ সুপীতাভ্যাং ভল্লাভ্যামরিমর্দ্দনঃ।
দ্রুপদঞ্চ বিরাটঞ্চ প্রেষয়ামাস মৃত্যবে ॥৪০॥

ভারতকৌমুদী

দ্রোণেনেতি। পূর্ব্বত এব ক্রুদ্ধৌ ছাদনেন তু পরমং ক্রোধমাস্থিতাবিত্যপৌনরুক্ত্যম্ ॥৩৫॥
তত ইতি। ক্রোধেন অমর্ষেণ অসহিষ্ণুতয়া চ সমন্বিতঃ ॥৩৬॥
তত ইতি। তোমরান্ অস্ত্রবিশেষান্ ॥৩৭॥
শক্তিমিতি। আয়সীং লৌহময়ীম্। ভুজগেন্দ্রাভাং বৃহৎসর্পতুল্যাম্ ॥৩৮॥
তত ইতি। কনকবৈদূর্য্যাং স্বর্ণবৈদূর্য্যমণিখচিতাম্। অর্শ আদিত্বাদত্যর্থে তৎ ॥৩৯॥
তত ইতি। সুপীতাভ্যাং প্রাগতীবপীতরক্তাতীয়াভ্যাং সুপীততৈলাভ্যাং বা ॥৪০॥

---

দ্রোণ বাণদ্বারা আবৃত করিলে, ক্রুদ্ধ বিরাট ও দ্রুপদ আরও ক্রুদ্ধ হইয়া সমরসম্মুখে বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৩৫॥

মহারাজ! তাহার পর দ্রোণ ক্রুদ্ধ ও অসহিষ্ণু হইয়া অতিতীক্ষ্ণ দুইটা ভল্লদ্বারা বিরাট ও দ্রুপদের ধনু দুইখানা ছেদন করিলেন ॥৩৬॥

তৎপরে বিরাট ক্রুদ্ধ হইয়া দ্রোণকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার প্রতি দশটা তোমর এবং দশটা বাণ নিক্ষেপ করিলেন ॥৩৭॥

আর দ্রুপদ ক্রুদ্ধ হইয়া লৌহময়ী, স্বর্ণভূষিতা ও বৃহৎসর্পতুল্যা একটা ... শক্তি দ্রোণের রথের উপরে ক্ষেপণ করিলেন ॥৩৮॥

তদনন্তর দ্রোণ সুধার ভল্লদ্বারা সেই দশটা তোমর ছেদন করিয়া বাণদ্বারা স্বর্ণ ও বৈদূর্য্যমণিখচিত সেই শক্তিটাকে কাটিয়া ফেলিলেন ॥৩৯॥

তৎপরে শত্রুমর্দ্দন দ্রোণ দুইটা সুতৈলাক্ত ভল্লদ্বারা দ্রুপদ ও বিরাটকে যমলোকে প্রেরণ করিলেন ॥৪০॥

হতে বিরাটে দ্রুপদে কেকয়েষু তথৈব চ।
তথৈব চেদিমৎস্যেষু পাঞ্চালেষু তথৈব চ।
হতেষু ত্রিষু বীরেষু দ্রুপদস্য চ নপ্তৃষু ॥৪১॥
দ্রোণস্য কর্ম্ম তদ্দৃষ্ট্বা কোপদুঃখসমন্বিতঃ।
শশাপ রথিনাং মধ্যে ধৃষ্টদ্যুম্নো মহামনাঃ ॥৪২॥ (যুগ্মকম্)
ইষ্টাপূর্ত্তাত্তথা ক্ষাত্রাদ্ব্রাহ্মণ্যাচ্চ স নশ্যতু।
দ্রোণো যস্যাদ্য মুচ্যেত যো বা দ্রোণাৎ পরাভবেৎ ॥৪৩॥
ইতি তেষাং প্রতিশ্রুত্য মধ্যে সর্ব্বধনুষ্মতাম্।
আয়াদ্দ্রোণং সহানীকঃ পাঞ্চাল্যঃ পরবীরহা।
পাঞ্চালাস্ত্বেকতো দ্রোণমভ্যঘ্নন্ পাণ্ডবৈঃ সহ ॥৪৪॥
দুর্য্যোধনশ্চ কর্ণশ্চ শকুনিশ্চাপি সৌবলঃ।
সোদর্য্যাশ্চ তথা মুখ্যাস্তেঽরক্ষন্ দ্রোণমাহবে ॥৪৫॥

ভারতকৌমুদী

হত ইতি। নপ্তৃষু পৌত্রেষু। ষট্পাদঃ শ্লোকঃ। শশাপ শপথং চকার ॥৪১—৪২॥

ইষ্টেতি। ক্ষাত্রাদ্ব্রাহ্মণ্যাচ্চ তত্তজ্জাতিকর্ত্তব্যাৎ, ইষ্টাপূর্ত্তাৎ অগ্নিহোত্রাদ্যনুষ্ঠানবাপীনির্ম্মাণাদি-ধর্ম্মাৎ। ইষ্টাপূর্ত্তপ্রমাণঞ্চ বহুঃ পূর্ব্বমুক্তম্। নশ্যতু ভ্রংশতু ॥৪৩॥

ইতীতি। প্রতিশ্রুত্য প্রতিজ্ঞায়। সহানীকঃ সসৈন্যঃ, পাঞ্চাল্যো ধৃষ্টদ্যুম্নঃ। ষট্পাদঃ ॥৪৪॥

দুর্য্যোধন ইতি। সৌবলঃ সুবলপুত্রঃ। সোদর্য্যা দুর্য্যোধনস্যৈব সহোদরাঃ ॥৪৫॥

বিরাট ও দ্রুপদ এবং কেকয়, চেদি, মৎস্য ও পাঞ্চালদেশীয় সৈন্যগণ, আর দ্রুপদরাজার তিন বীর পৌত্র নিহত হইলে, দ্রোণের সেই কার্য্য দেখিয়া মহামনা ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ ও দুঃখার্ত্ত হইয়া রথিগণের মধ্যে এই শপথ করিলেন—॥৪১—৪২॥

'আজ দ্রোণ যাহার হাত হইতে মুক্তি পাইবে, কিংবা যে—দ্রোণের হস্তে পরাভূত হইবে, সে ব্যক্তি যেন ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের কর্ত্তব্য অগ্নিহোত্রাদি ও বাপীনির্ম্মাণাদিধর্ম্ম হইতে বিচ্যুত হয়' ॥৪৩॥

সেই সমস্ত ধনুর্দ্ধরের মধ্যে এইরূপ প্রতিজ্ঞা করিয়া বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন সৈন্যগণের সহিত দ্রোণের দিকে আসিলেন এবং পাঞ্চালসৈন্যেরাও পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া একদিক্ হইতে দ্রোণকে আঘাত করিতে লাগিল ॥৪৪॥

(৪৩)...যঃ বা দ্রোণং পরাজয়েৎ—বা নি।

রক্ষ্যমাণং তথা দ্রোণং সর্ব্বৈস্তৈস্ত মহারথৈঃ।
যতমানাস্ত পাঞ্চালা ন শেকুঃ প্রতিবীক্ষিতুম্ ॥৪৬॥
তত্রাক্রুধ্যদ্ভীমসেনো ধৃষ্টদ্যুম্নস্য মারিষ!।
স এনং বাগ্‌ভিরুগ্রাভিস্ততক্ষ পুরুষর্ষভ! ॥৪৭॥
ভীমসেন উবাচ।
দ্রুপদস্য কুলে জাতঃ সর্ব্বাস্ত্রেষস্ত্রবিত্তমঃ।
কঃ ক্ষত্রিয়ো মন্যমানঃ প্রেক্ষেতারিমবস্থিতম্ ॥৪৮॥
পিতৃপুত্রবধং প্রাপ্য পুমান্ কঃ পরিহাপয়েৎ।
বিশেষতস্তু শপথং শপিত্বা রাজসংসদি ॥৪৯॥
এষ বৈশ্বানর ইব সমিদ্ধঃ স্বেন তেজসা।
শরচাপেন্ধনো দ্রোণঃ ক্ষত্রং দহতি তেজসা ॥৫০॥

---

ভারতকৌমুদী

রক্ষ্যেতি। যতমানা জেতুং যত্নং কুর্ব্বাণা অপি ॥৪৬॥

তত্রেতি। স ভীমসেনঃ, এনং ধৃষ্টদ্যুম্নম্। ততক্ষ তনূচকার তিরস্চকারেত্যর্থঃ ॥৪৭॥

দ্রুপদস্যেতি। সর্ব্বাস্ত্রেষু সর্বাস্ত্রজ্ঞেষু মধ্যে। মন্যমান আত্মানং ক্ষত্রিয়ত্বেন ॥৪৮॥

পিত্রিতি। প্রাপ্য দৃষ্ট্বা। পরিহাপয়েৎ শত্রুং ত্যজেৎ। শপিত্বা কৃত্বা ॥৪৯॥

এষ ইতি। বৈশ্বানরো বহ্নিঃ, সমিদ্ধঃ প্রজ্বলিতঃ। শরাশ্চাপশ্চ ইন্ধনানীব যস্য সঃ ॥৫০॥

---

তখন দুর্য্যোধন, কর্ণ, সুবলনন্দন শকুনি এবং দুর্য্যোধনের প্রধান সহোদরেরা যুদ্ধে দ্রোণকে রক্ষা করিতে লাগিলেন ॥৪৫॥

সেই মহারথেরা সকলে সেইভাবে দ্রোণকে রক্ষা করিতে লাগিলে, পাঞ্চালেরা যত্নবান্ হইয়া দ্রোণের দিকে দৃষ্টিপাত করিতেও সমর্থ হইল না ॥৪৬॥

মাননীয় পুরুষশ্রেষ্ঠ! তখন ভীমসেন ধৃষ্টদ্যুম্নের উপরে ক্রুদ্ধ হইলেন এবং তিনি উগ্র বাক্যদ্বারা ধৃষ্টদ্যুম্নকে তিরস্কার করিতে লাগিলেন ॥৪৭॥

ভীমসেন বলিলেন—'কোন্ ক্ষত্রিয় দ্রুপদের বংশে জন্মিয়া, সমস্ত অস্ত্রজ্ঞের মধ্যে প্রধান অস্ত্রজ্ঞ হইয়া এবং আপনাকে ক্ষত্রিয় মনে করিয়া শত্রুকে অবস্থিত দর্শন করিতে পারে? ॥৪৮॥

কোন্ পুরুষ সমক্ষে পিতা ও পুত্রগণের বধ দেখিয়া, বিশেষতঃ রাজসভায় শপথ করিয়া শত্রুকে পরিত্যাগ করে? ॥৪৯॥

এই দ্রোণ আপন তেজে অগ্নির ন্যায় জ্বলিতে থাকিয়া কাষ্ঠের ন্যায় ধনু ও বাণ ধরিয়া তেজে ক্ষত্রিয়গণকে দগ্ধ করিতেছেন ॥৫০॥

---

(৪৬)...যতমানাপি পাঞ্চালাঃ—বর্ধ। (৪৯)...পুংসঃ কোঽন্য প্রবর্ত্তেত—বি ।

পুরা করোতি নিঃশেষাং পাণ্ডবানামনীকিনীম্।
স্থিতাঃ পশ্যত মে কর্ম্ম দ্রোণমেব ব্রজাম্যহম্ ॥৫১॥
ইত্যুক্ত্বা প্রাবিশৎ ক্রুদ্ধো দ্রোণানীকং বৃকোদরঃ।
দৃঢ়ৈঃ পূর্ণায়তোৎসৃষ্টৈর্দ্রাবয়ংস্তব বাহিনীম্ ॥৫২॥
ধৃষ্টদ্যুম্নোহপি পাঞ্চাল্যঃ প্রবিশ্য মহতীং চমূম্!
আসসাদ রণে দ্রোণং তদাসীত্তুমুলং মহৎ ॥৫৩॥
নৈব নস্তাদৃশং যুদ্ধং দৃষ্টপূর্ব্বং ন চ শ্রুতম্।
যথা সূর্য্যোদয়ে রাজন্! সমুৎপিঞ্জোহভবন্মহান্ ॥৫৪॥
সংসক্তান্যেব চাদৃশ্যন্ রথবৃন্দানি মারিষ!।
হতানি চ বিশীর্ণানি শরীরাণি শরীরিণাম্ ॥৫৫॥
কেচিদন্যত্র গচ্ছন্তঃ পথি চান্যৈরুপদ্রুতাঃ।
বিমুখাঃ পৃষ্ঠতশ্চান্যে তাড্যন্তে পার্শ্বতোহপরে ॥৫৬॥

ভারতকৌমুদী

পুরেতি। পুরা আগামিনি কালে, "নিকটাগামিকে পুরা" ইত্যমরঃ, করোতি দ্রোণঃ ॥৫১॥

ইতীতি। পূর্ণমায়তেনাকৃষ্টেন ধনুষা উৎসৃষ্টৈঃ ক্ষিপ্তৈঃ শরৈঃ, দ্রাবয়ন্ পীড়য়ন্ ॥৫২॥

ধৃষ্টেতি। আসসাদ প্রাপ। তুমুলং যুদ্ধমিতি শেষঃ ॥৫৩॥

নেতি। নঃ অস্মাভিঃ। সম্যক্ উৎপিঞ্জ উত্তমবধো যস্মিন্ স তাদৃশো রণঃ। "পিঞ্জা তুলহরিদ্রয়োঃ। বলে ক্লীবং বধে পুংসি ব্যাকুলে ত্রিষু" ইতি মেদিনী ॥৫৪॥

সমিতি। সংসক্তানি পরস্পরং মিলিতান্যেব, অদৃশ্যন্ অদৃশ্যন্ত ॥৫৫॥

হয় ত দ্রোণ পরে পাণ্ডবসৈন্য একেবারে নিঃশেষ করিয়া ফেলিবেন। সুতরাং আপনারা দাঁড়াইয়া আমার কার্য্য দেখুন; আমি দ্রোণের দিকেই যাইতেছি' ॥৫১॥

মহারাজ! এই কথা বলিয়া ক্রুদ্ধ ভীমসেন পূর্ণাকৃষ্ট-কার্ম্মুক-নিক্ষিপ্ত দৃঢ় বাণদ্বারা আপনার সৈন্য পীড়ন করিতে করিতে দ্রোণসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৫২॥

পাঞ্চালরাজপুত্র ধৃষ্টদ্যুম্নও বিশাল কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিয়া দ্রোণের নিকট উপস্থিত হইলেন। তখন তুমুল মহাযুদ্ধ লাগিয়া গেল ॥৫৩॥

রাজা! সেই সূর্য্যোদয়কালে মহামারীজনক যেরূপ মহাযুদ্ধ হইতে লাগিল, সেইরূপ যুদ্ধ আমরা পূর্ব্বে দেখি নাই বা শুনিও নাই ॥৫৪॥

মাননীয় রাজা! ক্রমে দেখিলাম—রথ সকল পরস্পর মিলিত হইয়াছে এবং প্রাণিগণের শরীরগুলি ক্ষত-বিক্ষত হইয়া পতিত হইতেছে ॥৫৫॥

তথা সংসক্তযুদ্ধং তদভবদ্‌ভৃশদারুণম্‌।
অথ সন্ধ্যাগতঃ সূর্য্যঃ ক্ষণেন সমপদ্যত ॥৫৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে বিরাটদ্রুপদবধে ষষ্ট্যধিকশততমোঽধ্যায় ॥০॥ *

—:*:—

## একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

—(:*:)—

সঞ্জয় উবাচ।

তে তথৈব মহারাজ। দংশিতা রণমূর্দ্ধনি।
উদ্যন্তঞ্চ সহস্রাংশুমাদিত্যমুপতস্থিরে ॥১॥

---

কেচিদিতি। উপক্রন্তা আক্রান্তাঃ। তাভ্যস্তে অন্যৈরিত্যনুবৃত্তিঃ ॥৫৬॥

অথেতি। সংসক্তানাং মিলিতানাং যুদ্ধম্‌। সন্ধ্যাং সন্ধ্যাকালং ব্রাহ্মমুহূর্ত্তং গতং প্রাপ্তং, সমপদ্যত অভবৎ। ইত্যন্তং দ্রোণস্য চতুর্থদিবসীয়রাত্রিযুদ্ধম্‌ ॥৫৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

ত্রিভাগেতি। ত্রিভাগশেষামিত্যনেন তস্মিন্নহনি কৃষ্ণা নবমীতিথিরবগম্যতে ।. —৫॥ আভিশীর্ষগতং সংগ্রামমুখ্যাগতম্‌ ॥৬—৫৬॥ সংসক্তযুদ্ধং সঙ্কুলযুদ্ধম্‌ ॥৫৭॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬০॥

---

কতকগুলি যোদ্ধা অন্যত্র যাইতেছিল, তখন অন্য যোদ্ধারা তাহাদিগকে পথে আক্রমণ করিতে লাগিল; আর অপর সৈন্যেরা বিমুখ হইয়া পলাইতেছিল, সেই সময়ে বিপক্ষেরা আসিয়া তাহাদের পৃষ্ঠে ও পার্শ্বে তাড়ন করিতে থাকিল ॥৫৬॥

সেই সম্মিলিতযুদ্ধ সেইভাবে অতিদারুণরূপে চলিতে লাগিল। তাহার পর ক্ষণকালমধ্যেই সূর্য্য ব্রাহ্মমুহূর্ত্তে উপস্থিত হইলেন ॥৫৭॥

---

*'…চতুরশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '…পঞ্চাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '…সপ্তাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা বা নি। (১)…সন্ধ্যাগতং সহস্রাংশুম্—পি বা নি।

উদিতে তু সহস্রাংশৌ তপ্তকাঞ্চনসপ্রভে।
প্রকাশিতেষু লোকেষু পুনর্যুদ্ধমবর্ত্তত ॥২॥
দ্বন্দ্বানি তত্র যান্যাসন্ সংসক্তানি পুরোদয়াৎ।
তান্যেবাভ্যুদিতে সূর্য্যে সমসজ্জন্ত ভারত! ॥৩॥
রথৈর্হয়া হয়ৈর্নাগাঃ পাদাতাশ্চাপি কুঞ্জরৈঃ।
হয়ৈর্হয়াঃ সমাজগ্মুঃ পাদাতাশ্চ পদাতিভিঃ।
সংসক্তাশ্চ বিযুক্তাশ্চ যোধাঃ সংন্যপতন্ রণে ॥৪॥
তে রাত্রৌ কৃতকর্ম্মাণঃ শ্রান্তাঃ সূর্য্যস্য তেজসা।
ক্ষুৎপিপাসাপরীতাঙ্গা বিসংজ্ঞা বহবোঽভবন্ ॥৫॥

ভারতকৌমুদী

ত ইতি। তে উভয়পক্ষীয়া এব যোদ্ধারঃ। দংশিতাঃ সন্নদ্ধাঃ। উপতস্থিরে উপাসাঞ্চক্রিরে প্রাতঃসন্ধ্যাঞ্চক্রুরিত্যর্থঃ, সময়াতিক্রমে পাপোৎপত্তেরিতি ভাবঃ। অহো তদানীং যুধ্যমানা অপি সন্ধ্যাং চক্রুঃ, ইদানীন্তনাস্তু সাবসরা অপি ন কুর্ব্বন্তীতি গরীয়ানেবায়মধুনা ধর্ম্মবিপ্লবঃ ॥১॥

উদিত ইতি। তপ্তকাঞ্চনস্যেব শোভনা প্রভা যস্য তস্মিন্। লোকেষু জগৎসু ॥২॥

দ্বন্দ্বানীতি। দ্বন্দ্বানি যোদ্ধৃযুগলানি। পুরা পূর্ব্বম্। সমসজ্জন্ত মধ্যে সন্ধ্যানুষ্ঠানেন বিচ্ছেদাৎ পরং পুনরপি সংসক্তা অভবন্ ॥৩॥

রথৈরিতি। নাগা হস্তিনঃ। সমাজগ্মুঃ পুনর্ম্মিলিতা বভূবুঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সেই উভয়পক্ষীয় যোদ্ধারা সেইভাবে যুদ্ধসজ্জায় সজ্জিত থাকিয়া সমরাঙ্গনমধ্যেই উদয়মান সহস্ররশ্মি সূর্য্যের উপাসনা করিতে লাগিলেন ॥১॥

ক্রমে তপ্তকাঞ্চনের ন্যায় সুন্দরপ্রভাযুক্ত সূর্য্য উদিত হইলে এবং জগৎ প্রকাশ পাইলে, পুনরায় যুদ্ধারম্ভ হইল ॥২॥

ভরতনন্দন! সূর্য্যোদয়ের পূর্ব্বে যে দুই দুই জন যুদ্ধে মিলিত হইয়াছিলেন, সন্ধ্যোপাসনাকালীন বিচ্ছেদের পরে সূর্য্য উদিত হইলে, সেই দুই দুই জনই আবার মিলিত হইলেন ॥৩॥

রথের সহিত অশ্ব, অশ্বের সহিত হস্তী, হস্তীর সহিত পদাতি, অশ্বের সহিত অশ্ব এবং পদাতির সহিত পদাতি মিলিত হইল। ক্রমে মিলিত ও বিচ্ছিন্ন যোদ্ধারা যুদ্ধে পতিত হইতে লাগিলেন ॥৪॥

---

(২)…তপ্তকাঞ্চনসপ্রভে—পি বা নি। (৪)…পাদাতৈশ্চাপি কুঞ্জরাঃ—বা নি,…সংসক্তাশ্চ বিযুক্তাশ্চ—বর্দ্ধ।

শঙ্খভেরীমৃদঙ্গানাং কুঞ্জরাণাঞ্চ গর্জতাম্ ।
বিস্ফারিতবিকৃষ্টানাং কার্ম্মুকাণাঞ্চ কূজতাম্ ।
শব্দঃ সমভবদ্রাজন্ ! দিবস্পৃগ্‌ ভরতর্ষভ ! ॥৬॥
দ্রবতাঞ্চ পদাতীনাং শস্ত্রাণাং পততামপি ।
হয়ানাং হেষতাঞ্চাপি রথানাঞ্চ নিবর্ত্ততাম্ ॥৭॥
ক্রোশতাং গর্জতাঞ্চৈব তদাসীত্তুমুলো মহান্ ।
বিবৃদ্ধস্তুমুলঃ শব্দো দ্যামগচ্ছন্মহাংস্তদা ॥৮॥ (যুগ্মকম্)
নানায়ুধনিকৃত্তানাং চেষ্টতামাতুরস্বনঃ ।
ভূমাবশ্রূয়ত মহাংস্তদাসীৎ কৃপণং মহৎ ।
পততাং পাত্যমানানাং পত্ত্যশ্বরথদন্তিনাম্ ॥৯॥
তেষু সর্ব্বেষ্বনীকেষু ব্যতিষক্তেষ্বনেকশঃ ।
স্বে স্বান্ জঘ্নুঃ পরে স্বাংশ্চ স্বান্ পরেষাং পরে পরান্ ॥১০॥

---

ভারতকৌমুদী

ত ইতি। কৃতকর্ম্মাণঃ কৃতযুদ্ধাঃ। ক্ষুৎপিপাসাভ্যাং পরীতানি আকুলান্যঙ্গানি যেষাং তে ॥৫॥

শঙ্খেতি। কূজতামব্যক্তং শব্দং কুর্ব্বতাম্। দিবস্পৃক গগনস্পর্শী ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৬॥

দ্রবতামিতি। দ্রবতাং ধাবতাম্। হেষতাং হেষারবং কুর্ব্বতাম, নিবর্ত্ততাং নিবর্ত্তমানানাং নিবৃত্য নিবৃত্য চলতাম্। ক্রোশতাম্ উচ্চৈরাহ্বয়তাম্। তুমুলঃ শব্দ। দ্যামাকাশম্ ॥৭—৮॥

নানেতি। নানায়ুধৈর্নিকৃত্তানাং ছিন্নানাম্, অতএব চেষ্টতাং স্পন্দমানানাম্, আতুরস্বন আর্ত্তনাদঃ। মহৎ কৃপণম্ অতীববীভৎসো ব্যাপারঃ। পত্তিঃ পদাতিঃ ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৯॥

---

বহুতর যোদ্ধাই রাত্রিতে যুদ্ধ করায় পরিশ্রান্ত ছিলেন, এখন সূর্য্যের তেজে ও ক্ষুধাপিপাসায় আকুল হইয়া তাঁহারা অচৈতন্য হইয়া পড়িতে লাগিলেন ॥৫॥

ভরতশ্রেষ্ঠ রাজা! তখন শঙ্খ, ভেরী, মৃদঙ্গ, গর্জনকারী হস্তী এবং বিস্ফারিত ও আকৃষ্ট ধনুর শব্দ গগনস্পর্শ করিতে থাকিল ॥৬॥

তখন ধাবনপ্রবৃত্ত পদাতি, পতনশীল অস্ত্র, হেষারবকারী অশ্ব, বিচরণকারী রথ এবং আহ্বান ও গর্জনকারী বীরগণের তুমুল ও বিশাল শব্দ হইতে লাগিল এবং বিবৃদ্ধ, তুমুল ও বিশাল সেই শব্দ আকাশে উঠিতে থাকিল ॥৭—৮॥

* ক্রমে নানা অস্ত্রে ছিন্ন ও স্পন্দমান (ছট্‌ফট্‌কারী) প্রাণিগণের গুরুতর আর্ত্তনাদ ভূতলে শুনা যাইতে লাগিল এবং পতিত ও পাত্যমান পদাতি, অশ্ব, রথী ও হস্তীদিগের অতিবীভৎস ব্যাপার হইতে থাকিল ॥৯॥

---

(১০)...স্বান্ পরে চ পরে পরান্—পি বর্দ্ধ।

বীরবাহুবিসৃষ্টাশ্চ যোধেষু চ গজেষু চ।
রাশয়ঃ প্রত্যদৃশ্যন্ত বাসসাং নেজনেষ্বিব ॥১১॥
উদ্যতপ্রতিপিষ্টানাং খড়্গানাং বীরবাহুভিঃ।
স এব শব্দস্তদ্রূপো বাসসাং নিজ্যতামিব ॥১২॥
অর্দ্ধাসিভিস্তথা খড়্গৈস্তোমরৈঃ সপরশ্বধৈঃ।
নিকৃষ্টযুদ্ধং সংসক্তং মহদাসীৎ সুদারুণম্ ॥১৩॥
গজাশ্বকায়প্রভবাং নরদেহপ্রবাহিনীম্।
শস্ত্রমৎস্যসুসম্পূর্ণাং মাংসশোণিতকর্দ্দমাম্ ॥১৪॥

ভারতকৌমুদী

তেষ্বিতি। ব্যতিষক্তেষু পরস্পরং মিলিতেষু। স্বে কুরুপক্ষীয়াঃ স্বান্ কুরুপক্ষীয়ান্, পরে পাণ্ডবপক্ষীয়াঃ স্বান্ কুরুপক্ষীয়ান্ পরেষাং পাণ্ডবানাং স্বাংশ্চ, পরে পাণ্ডবেতরে কুরুপক্ষীয়াঃ পরান্ পাণ্ডবপক্ষীয়াংশ্চ জঘ্নুঃ। সঙ্কুলযুদ্ধকারিণাং স্বপরভেদজ্ঞানং নাসীদিতি ভাবঃ ॥১০॥

বীরেতি। নিজ্যতে পরিষ্ক্রিয়তে এষ্বিতি নেজনানি পরিষ্কার্য্যবস্ত্রক্ষেপস্থানানি তেষু, বাসসাং রাশয় ইব, যোধেষু চ গজেষু চ বীরবাহুবিসৃষ্টা অস্ত্রাণাং রাশয়ঃ প্রত্যদৃশ্যন্ত ॥১১॥

উদ্যতেতি। নিজ্যতাং নিজ্যমানানাং কাষ্ঠফলকাদাবাহন্যমানানাং বাসসামিব, বীরবাহুভিঃ, উদ্যত উত্তোলিতাঃ পরঞ্চ প্রতিপিষ্টা খড়্গান্তরৈঃ প্রতিহতাস্তেষাং খড়্গানাম, তদ্রূপ উচ্চভূতঃ, স প্রসিদ্ধ এব শব্দঃ, অশ্রূয়তেতি শেষঃ ॥১২॥

অর্দ্ধেতি যেষামেকপার্শ্বেষু ধারাস্তে অর্দ্ধাসয়স্তৈঃ। নিকৃষ্টানাং সন্নিহিতানাং যুদ্ধম্ ॥১৩॥

ভারতভাবদীপঃ

ত ইতি ॥১—৮॥ মহান্ স্বনঃ প্রতিধ্বনিঃ ॥৯—১০॥ রাশয়ঃ খড়্গানামিত্যনেনান্বয়ঃ। নেজনেষু ক্ষালনস্থাসু শিলাসু ব্যসসাং রাশয় ইবেত্যুপমা ॥১১॥ উদ্যতপ্রতিপিষ্টানাম্ আভ্যুদ্যতানাং

---

সেই সমস্ত সৈন্য পরস্পর মিলিত হইলে, কুরুপক্ষীয়েরা কুরু ও পাণ্ডব-পক্ষীয়দিগকে এবং পাণ্ডবপক্ষীয়েরাও পাণ্ডব ও কুরুপক্ষীয়গণকে বধ করিতে লাগিল ॥১০॥

বস্ত্রপরিষ্কারস্থানে বস্ত্ররাশির ন্যায় যোদ্ধা ও হস্তিগণের উপরে বীরবাহু-নিক্ষিপ্ত অস্ত্ররাশি দেখা যাইতে থাকিল ॥১১॥

কতকগুলি বীর বাহুদ্বারা তরবারি উত্তোলন করিলে, অপর বীরেরা তরবারিদ্বারাই সেই তরবারির উপরে আঘাত করিতে থাকিলেন; তখন তাড্যমান বস্ত্রশব্দের ন্যায় সেই শব্দ শুনা যাইতে লাগিল ॥১২॥

একদিকে ধারযুক্ত তরবারি, তোমর ও পরশুদ্বারা সন্নিহিত বীরগণের অতিদারুণ মহাযুদ্ধ হইতে থাকিল ॥১৩॥

আৰ্ত্তনাদস্বনবতীং পতাকাবস্ত্রফেনিলাম্।
নদীং প্রাবর্ত্তয়ন্ বীরাঃ পরলোকপ্রবাহিনীম্॥১৫॥ (যুগ্মকম্)
শরশক্ত্যর্দ্দিতাঃ ক্লান্তা রাত্রিমূঢ়াল্পচেতসঃ।
বিষ্টভ্য সর্ব্বগাত্রাণি ব্যতিষ্ঠন্ গজবাজিনঃ॥১৬॥
বাহুভিঃ কবচৈঃ শস্ত্রৈঃ শিরোভিশ্চারুকুণ্ডলৈঃ।
যুদ্ধোপকরণৈশ্চান্যৈস্তত্র তত্র প্রকাশিতৈঃ॥১৭॥
ক্রব্যাদসংঘৈরাকীর্ণং মৃতৈরর্দ্ধমৃতৈরপি।
নাসীদ্রথপথস্তত্র সর্ব্বমায়োধনং প্রতি॥১৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

গজেতি। গজানামশ্বানাঞ্চ কায়েভ্যঃ কায়রক্তেভ্যঃ প্রভবতি উৎপদ্যত ইতি তাম্, নরাণাং দেহান্ প্রবহতি প্রোহ্য নয়তীতি তাম্ শস্ত্রাণি মৎস্যা ইব তৈঃ সুসম্পূর্ণাম্, মাংসানি শোণিতানি ঘনীভূতরক্তানি চ কর্দ্দমা ইব যস্যাস্তাম্! আৰ্ত্তনাদাঃ স্বনা জলশব্দা ইব তদ্বতীম্, পতাকাভির্বস্ত্রৈশ্চ ফেনিলাং শুভ্রত্বাৎ ফেনবতীম্, পরলোকপ্রবাহিনীং পরলোকপর্য্যন্তগামিনীম্॥১৪—১৫॥

শরেতি। রাত্রৌ মূঢ়া আহতত্বান্মোহযুক্তা অত এবাল্পচেতসঃ, অল্পচৈতন্যাঃ, "ভাস্বৎ প্রসন্নগম্ভীরম্" ইত্যাদিবদিবদ্বিশেষণয়োঃ কর্ম্মধারয়ঃ। বিষ্টভ্য স্তব্ধীকৃত্য, ব্যতিষ্ঠন্ অবাতিষ্ঠন্ত॥১৬॥

বাহুভিরিতি। প্রকাশিতৈর্দৃষ্টিগোচরৈঃ। ক্রব্যাদসংঘৈর্মাংসভোজিসমূহৈঃ, আকীর্ণংব্যাপ্তম্। সর্ব্বমায়োধনং প্রতি সর্ব্বস্মিন্নেব যুদ্ধস্থানে, রথপথো নাসীৎ, তৈরাকীর্ণত্বাদেব॥১৭—১৮॥

বীরেরা তখন একটা নদী প্রবর্ত্তিত করিলেন; সে নদীটা হস্তী ও অশ্বের রক্তে উৎপন্ন হইয়াছিল, মানুষের দেহ বহন করিতেছিল, মৎস্যের ন্যায় অস্ত্রে পরিপূর্ণ ছিল, কর্দ্দমতুল্য মাংস ও ঘন রক্তে ব্যাপ্ত ছিল এবং পরলোকপর্য্যন্ত যাইতেছিল; আর প্রাণিগণের আর্ত্তনাদ ছিল তাহার জলশব্দতুল্য এবং পতাকা ও বস্ত্র সকল ছিল তাহার ফেনসদৃশ॥১৪—১৫॥

হস্তী ও অশ্ব সকল পূর্ব্বরাত্রিযুদ্ধে বাণ ও শক্তিদ্বারা আহত হইয়া ক্লান্ত, মোহিত ও অল্পচৈতন্যযুক্ত থাকায় সমস্ত অঙ্গ স্তব্ধ করিয়া অবস্থান করিতে লাগিল॥১৬॥

নানাস্থানে পতিত বাহু, কবচ, অস্ত্র, সুন্দরকুণ্ডলযুক্ত মস্তক, অন্যান্য যুদ্ধোপকরণ, মাংসভোজী প্রাণী, মৃত ও অর্দ্ধমৃত প্রাণিগণে সমগ্র সমরভূমি ব্যাপ্ত হইয়া যাওয়ায় তাহাতে আর রথের পথ ছিল না॥১৭—১৮॥

(১৫)...পরলোকৌঘগামিনীম্—বা নি। (১৭)...তত্র তত্র চকাশিরে—বা নি।

মজ্জৎসু চক্রেষু রথান্ সত্ত্বমাস্থায় বাজিনঃ।
কথঞ্চিদবহন্ শ্রান্তা বেপমানাঃ শরার্দ্দিতাঃ।
কুলসত্ত্ববলোপেতা বাজিনো বারণোপমাঃ ॥১৯॥
বিহ্বলং তূর্ণমুদ্ভ্রান্তং সভয়ং ভারতাতুরম্।
বলমাসীত্তদা সর্বমৃতে দ্রোণার্জ্জুনাবুভৌ ॥২০॥
তাবেবাস্তাং নিলয়নং তাবার্ত্তায়নমেব চ।
তাবেবান্যে সমাসাদ্য জগ্মুর্বৈবস্বতক্ষয়ম্ ॥২১॥
আবিগ্নমভবৎ সর্ব্বং কৌরবাণাং মহদ্বলম্।
পাঞ্চালানাঞ্চ সংসক্তং ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥২২॥

---

ভারতকৌমুদী

মজ্জৎস্বিতি। সত্ত্বমধ্যবসায়ম্। কথঞ্চিদতিকষ্টেন। তে বাজিনঃ কীদৃশা ইত্যাহ কুলেতি। কুলেন সদ্বংশেন সত্ত্বেনাধ্যবসায়েন বলেন চোপেতাঃ বারণোপমা হস্তিতুল্যা বিশালাশ্চ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

বিহ্বলমিতি। উদ্ভ্রান্তং বিচলিতম্। দ্রোণার্জ্জুনয়োস্তু সত্ত্বাতিরেকান্ন তাদৃগ্‌ভাব ইতি ভাবঃ ॥২০॥

তাবিতি। নিলয়নমাশ্রয়, আর্ত্তানাময়নমবলম্বনম্। বৈবস্বতক্ষয়ং যমালয়ম্ ॥২১।

আবিগ্নমিতি। আবিগ্নমস্থিরম্। সংসক্তং মিলিতম্। কিঞ্চন তয়োঃ পার্থক্যম্ ॥২২॥

ভারতভাবদীপঃ

পশ্চাৎ নিযুজ্যতাং যোধ্যমানানাম্ ॥১২॥ অর্দ্ধাসিভিশ্চ, নিকৃষ্টযুদ্ধং নিকটযুদ্ধম্ ॥১৩—১৭॥ আকীর্ণ মিত্যায়োধনবিশেষণম্ ॥১৮॥ বাজিনঃ পক্ষিসদৃশাঃ ॥১৯॥ বিহ্বলং চলিতং ধারণপ্রায়ং তূর্ণে ত্বরিতম্ উদ্ভ্রান্তমাকুলম্, আতুরমনবস্থিতম্ ॥২০॥ নিলয়নমাবরণম্, আর্ত্তায়নম্ আর্ত্তানা-

---

চক্রগুলি রক্তকর্দ্দমে মগ্ন হইয়া পড়িলে, পরিশ্রান্ত, বাণপীড়িত ও কম্পমান অশ্বগণ অধ্যবসায় অবলম্বন করিয়া অতিকষ্টে রথগুলি বহন করিতে লাগিল। কারণ, সে অশ্বগুলি বংশ, অধ্যবসায় ও শক্তিশালী এবং হস্তীর তুল্য বিশাল ছিল বলিয়াই তাহা পারিয়াছিল ॥১৯॥

ভরতনন্দন! তখন দ্রোণ ও অর্জ্জুন এই দুই জন ব্যতীত অন্য সমস্ত সৈন্যই বিহ্বল বিচলিত ভীত ও পীড়িত হইয়া পড়িয়াছিল ॥২০॥

দ্রোণ ও অর্জ্জুনই স্বস্বপক্ষের আশ্রয় এবং স্বস্বপক্ষীয় পীড়িতগণের অবলম্বন হইয়াছিলেন এবং বিপক্ষেরা তাঁহাদের নিকটে উপস্থিত হইয়াই যমালয়ে যাইতে লাগিল ॥২১॥

কৌরব ও পাঞ্চালগণের সেই বিশাল সমগ্র সৈন্যই পরস্পর মিলিত হইয়া অস্থির হইল, তখন আর তাহাদের পার্থক্য জানা গেল না ॥২২॥

অন্তকাক্রীড়সদৃশে ভীরূণাং ভয়বর্দ্ধনে।
পৃথিব্যাং রাজবংশ্যানামুত্থিতে মহতি ক্ষয়ে ॥২৩॥
ন তত্র কর্ণং ন দ্রোণং নার্জ্জুনং ন যুধিষ্ঠিরম্।
ন ভীমসেনং ন যমৌ ন পাঞ্চাল্যং ন সাত্যকিম্ ॥২৪॥
ন চ দুঃশাসনং দ্রৌণিং ন দুর্য্যোধনসৌবলৌ।
ন কৃপং মদ্ররাজঞ্চ কৃতবর্ম্মাণমেব চ ॥২৫॥
ন চাঞ্যান্ নৈব চাত্মানং ন ক্ষিতিং ন দিশস্তথা।
পশ্যাম রাজন্! সংসক্তান্ সৈন্যেন রজসাবৃতান্ ॥২৬॥(কলাপকম্)
সংভ্রান্তে তুমুলে ঘোরে রজোমেঘে সমুত্থিতে।
দ্বিতীয়ামিব সংপ্রাপ্তামমন্যন্ত নিশাং তদা ॥২৭॥
ন জ্ঞায়ন্তে কৌরবেয়া ন পাঞ্চালা ন পাণ্ডবাঃ
ন দিশো দ্যৌর্ন চোর্ব্বী চ ন সমং বিষমং তথা ॥২৮॥

---

ভারতকৌমুদী

অন্তকেতি। অন্তকাক্রীড়সদৃশে যমস্য খেলাতুল্যে। যমৌ নকুলসহদেবৌ, পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্। সৌবলঃ শকুনিঃ। সৈন্যেন সৈন্যোত্থাপিতেন, রজসা ধূল্যা। পশ্যামেতি হ্রস্বত্বা মবিভক্তাবড়াগমাভাব আর্ষঃ ॥২৩—২৬॥

সমিতি। সাধকবাধকপ্রমাণাভাবাৎ রজোমেঘ ইত্যারমারূপকয়োঃ সন্দেহসঙ্করঃ ॥২৭॥

নেতি। ন জ্ঞায়ন্তে রজসাবৃতত্বাদেব। দ্যৌরাকাশম্। বিষমমুচ্চাবচং স্থানম্ ॥২৮॥

---

রাজা! যমের খেলার তুল্য ও ভীরুজনের ভয়বর্দ্ধক সেই পৃথিবীর রাজাদের মহামারী উপস্থিত হইলে, তখন সৈন্যগণের উত্তোলিত ধূলিজালে সমস্ত আবৃত হইয়া যাওয়ায় কর্ণ, দ্রোণ, অর্জ্জুন, যুধিষ্ঠির, ভীম, নকুল, সহদেব, ধৃষ্টদ্যুম্ন, সাত্যকি, দুঃশাসন, অশ্বত্থামা, দুর্য্যোধন, শকুনি, কৃপ, শল্য, কৃতবর্ম্মা ও অন্যান্য যোদ্ধা এবং ভূমি ও দিক্ ইহার কিছুই দৃষ্টিগোচর হইতে লাগিল না, এমন কি আপনাকেও আপনি দেখিতে পাইলাম না ॥২৩—২৬॥

সেই ঘূর্ণিত, তুমুল ও ভয়ঙ্কর ধূলিমেঘ উত্থিত হইলে, তখন দ্বিতীয় রাত্র উপস্থিত হইয়াছে বলিয়াই সকলে মনে করিতে লাগিল ॥২৭॥

আর কৌরব, পাণ্ডব, পাঞ্চাল, দিক্, আকাশ, পৃথিবী এবং সমান ও অসমান স্থানগুলি বিশেষভাবে জানা গেল না ॥২৮॥

---

(২৩) অন্তকাক্রীড়সদৃশং ভীরূণাং ভয়বর্দ্ধনম্—বা নি। (২৪)···কর্ণং দ্রোণং বা—বা নি। (২৭)···ত্রিযামামিব সংপ্রাপ্তামমন্যন্ত নিশাচরাঃ—নি।

হস্তসংস্পর্শমাপন্নান্ পরানপ্যথবা স্বকান্।
ন্যপাতয়ংস্তদা যুদ্ধে নরাঃ স্ম বিজয়ৈষিণঃ ॥২৯॥
উদ্ধূতত্বাত্তু রজসঃ প্রসেকাচ্ছোণিতস্য চ।
প্রাশাম্যত রজো ভৌমং শীঘ্রত্বাদনিলস্য চ ॥৩০॥
তত্র নাগা হয়া যোধা রথিনোঽথ পদাতয়ঃ।
পারিজাতবনানীব ব্যরোচন্ রুধিরোক্ষিতাঃ ॥৩১॥
ততো দুর্য্যোধনঃ কর্ণো দ্রোণো দুঃশাসনস্তথা।
পাণ্ডবৈঃ সমসজ্জন্ত চতুর্ভিশ্চতুরো রথাঃ ॥৩২॥
দুর্য্যোধনঃ সহ ভ্রাত্রা যমাভ্যাং সমসজ্জত।
বৃকোদরেণ রাধেয়ো ভারদ্বাজেন চার্জ্জুনঃ ॥৩৩॥
তদ্‌ঘোরং মহদাশ্চর্য্যং সর্ব্বে প্রৈক্ষন্ সমীপতঃ।
রথর্ষভাণামুগ্রাণাং সন্নিপাতমমানুষম্ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

হস্তেতি। হস্তসংস্পর্শমাপন্নান্ হস্তসংস্পর্শেন জ্ঞাতান্। স্বকান্ ভ্রমাৎ ॥২৯॥
উদ্ধূতত্বাদিতি। রজস উদ্ধূতত্বাদুত্তোলিতত্বাদাবরণমাসদীতি শেষঃ ॥৩০॥
তত্রেতি। নাগা গজাঃ। পারিজাতবনান্যপি রক্তবর্ণানীতি সাম্যম্ ॥৩১॥
তত ইতি। সমসজ্জন্ত যুদ্ধে মিলিতা অভবন্, চতুরশ্চত্বারঃ ॥৩২॥
অথ কেন সহ কঃ সমসজ্জদিত্যাহ দুর্য্যোধন ইতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্ ॥৩৩॥
তদিতি। তদ্‌যুদ্ধম্। সম্যঙ্ নিপাতো নিপাতনং যস্মিন্ তৎ ॥৩৪॥

---

তখন জয়াভিলাষী লোকেরা হস্তস্পর্শে অবগত বিপক্ষ বা স্বপক্ষদিগকে নিপাত করিতে লাগিল ॥২৯॥

পূর্ব্বে ধূলি উঠায় সমস্ত আবৃত হইয়াছিল; পরে রক্তসেকে এবং দ্রুতগামী বায়ুর চালনে সে ভূতলের ধূলি নিবৃত্তি পাইল ॥৩০॥

তখন হস্তী, অশ্ব, পদাতি ও রথারোহী যোদ্ধারা রক্তাক্তদেহে পারিজাতবনের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৩১॥

তাহার পর দুর্য্যোধন, কর্ণ, দ্রোণ ও দুঃশাসন এই চারি জন রথী চারি জন পাণ্ডবের সহিত যুদ্ধে মিলিত হইলেন ॥৩২॥

নকুল ও সহদেবের সহিত দুর্য্যোধন ও দুঃশাসন, ভীমের সহিত কর্ণ এবং অর্জ্জুনের সহিত দ্রোণ মিলিত হইলেন ॥৩৩॥

---

(৩৪) আশ্চর্য্যং যুদ্ধং দেবাসুরোপমম্—নি।

রথমার্গৈর্বিচিত্রৈস্তৈর্বিচিত্ররথসঙ্কুলম্।
অপশ্যন্ রথিনো যুদ্ধং বিচিত্রং চিত্রযোধিনাম্ ॥৩৫॥
যতমানাঃ পরাক্রান্তাঃ পরস্পরজিগীষবঃ।
জীমূতা ইব ঘর্ম্মান্তে শরবর্ষৈরবাকিরন্ ॥৩৬॥
তে রথান্ সূর্য্যসঙ্কাশানাস্থিতাঃ পুরুষর্ষভাঃ।
অশোভন্ত যথা মেঘাঃ শারদাশ্চ সবিদ্যুতঃ ॥৩৭॥
যোধাস্তে তু মহারাজ! ক্রোধামর্ষসমন্বিতাঃ।
স্পর্দ্ধিনশ্চ মহেষ্বাসাঃ কৃতযত্না ধনুর্দ্ধরাঃ।
অভ্যগচ্ছংস্তদান্যোন্যং মত্তা গজবৃষা ইব ॥৩৮॥
ন নূনং দেহভেদোঽস্তি কালে রাজন্ননাগতে।
যত্র সর্ব্বে ন যুগপদ্ব্যশীর্য্যন্ত মহারথাঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

রথেতি। বিচিত্রৈ রথৈঃ সঙ্কুলং ব্যাপ্তম্। চিত্রযোধিনাং দুর্য্যোধনাদীনাম্ ॥৩৫॥
যতেতি। জীমূতা মেঘাঃ, ঘর্ম্মান্তে গ্রীষ্মকালাপগমে, জলবর্ষৈরিবেত্যর্থঃ ॥৩৬॥
ত ইতি। শারদাঃ শরৎকালীনাঃ। তন্মেঘতুল্যা রথাঃ, স্বর্ণভূষিতাঃ পুরুষর্ষভা বিদ্যুৎসমাঃ ॥৩৭॥
যোধা ইতি। অমর্ষঃ অসহিষ্ণুতা। গজবৃষা গজশ্রেষ্ঠাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

মেঘায়নমালম্বনন্ ॥২১—২২॥ অন্তকস্যাক্রীড়তঃ, ক্রীড়াস্থানং তৎসদৃশম্ ॥২৩—৩০॥ পারিভাডঃ পারিভদ্রকঃ ॥৩১—৩৩॥ সন্নিপাতং যুদ্ধম্ ॥৩৪—৩৭॥ প্রতিকূলে তু দৈবে সত্যপি প্রতিবন্ধঃ,

---

তখন নিকটবর্ত্তী সকলেই সেই ভীষণ রথিশ্রেষ্ঠগণের ভয়ঙ্কর, আশ্চর্য্য, বিপক্ষনিপাতক ও অলৌকিক সেই মহাযুদ্ধ দেখিতে লাগিল ॥৩৪॥

রথীরাও বিচিত্র রথপথে বিচরণ করিতে থাকিয়া সেই বিচিত্রযুদ্ধকারিগণের বিচিত্ররথসঙ্কুল সেই বিচিত্র যুদ্ধ দর্শন করিতে থাকিলেন ॥৩৫॥

পরাক্রমশালী, প্রহারে যত্নবান্ ও পরস্পরজয়াভিলাষী সেই বীরগণ— বর্ষাকালে মেঘ যেমন জলবর্ষণ করে, সেইরূপ বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৩৬॥

সেই পুরুষশ্রেষ্ঠেরা সূর্য্যের ন্যায় উজ্জ্বল রথে আরোহণ করিয়া বিদ্যুৎসমন্বিত শরৎকালের মেঘের তুল্য শোভা পাইতে লাগিলেন ॥৩৭॥

মহারাজ! তখন ক্রুদ্ধ, অসহিষ্ণু, স্পর্দ্ধাকারী, জয়ে যত্নশীল ও মহাধনুর্দ্ধর সেই যোদ্ধারা মত্ত গজেন্দ্রের ন্যায় পরস্পরের অভিমুখে ধাবিত হইলেন ॥৩৮॥

---

(৩৭)·· শারদাশ্চলবিদ্যুতঃ—বা নি। (৩৮)···তথান্যোন্যম্—বা নি

বাহুভিশ্চরণৈশ্ছিন্নৈঃ শিরোভিশ্চ সকুণ্ডলৈঃ।
কার্ম্মুকৈর্ব্বিশিখৈঃ প্রাসৈঃ খড়্গৈঃ পরশুপট্টিশৈঃ ॥৪০॥
নালীকক্ষুরনারাচৈর্নখরৈঃ শক্তিতোমরৈঃ।
অন্যৈশ্চ বিবিধাকারৈর্ধৌতৈঃ প্রহরণোত্তমৈঃ ॥৪১॥
বিচিত্রৈর্ব্বিবিধাকারৈঃ শরীরাবরণৈরপি।
বিচিত্রৈশ্চ রথৈর্ভগ্নৈর্হতৈশ্চ গজবাজিভিঃ ॥৪২॥
শূন্যৈশ্চ নগরাকারৈর্হতযোধধ্বজৈ রথৈঃ।
অমনুষ্যৈর্হয়ৈস্ত্রস্তৈঃ কৃষ্যমাণৈস্ততস্ততঃ ॥৪৩॥
বাতায়মানৈরসকৃদ্ধতবীরৈরলঙ্কৃতৈঃ।
ব্যজনৈঃ কঙ্কটৈশ্চৈব ধ্বজৈশ্চ বিনিপাতিতৈঃ ॥৪৪॥
ছত্রৈরাভরণৈর্বস্ত্রৈর্মাল্যৈশ্চ সুসুগন্ধিভিঃ।
হারৈঃ কিরীটৈর্ম্মুকুটৈরুষ্ণীষৈঃ কিঙ্কিণীগণৈঃ ॥৪৫॥
উরস্যৈর্মণিভির্নিষ্কৈশ্চূড়ামণিভিরেব চ।
আসীদায়োধনং তত্র নভস্তারাগণৈরিব ॥৪৬॥ (কুলকম্)

---

ভারতকৌমুদী

নেতি। দেহানাং ভেদো নাশঃ। যত্র যেন হেতুনা। ব্যশীর্য্যন্ত শতপ্রহারেঽপি ॥৩৯॥ বাহুভিরিতি বিশিখৈর্ব্বাণৈঃ। নখরৈরপি অস্ত্রবিশেষৈঃ। ধৌতৈঃ পরিষ্কৃতৈঃ। শরীরাবরণৈঃ কবচৈঃ। হতা যোধা ধ্বজাশ্চ যেষাং তৈঃ। কৃষ্যমাণৈ রথেরেব। বাতায়মানৈর্বায়ুবদাচরদ্ভির্দ্রুতগামিভিরিত্যর্থঃ। কঙ্কটৈর্বর্ম্মবিশেষৈঃ। কিরীটমুকুটয়োরাকৃতিভেদাদ্ভেদঃ। উরস্যৈর্বক্ষোভূষণভূতৈঃ, নিষ্কৈঃ কণ্ঠভূষণৈঃ। আয়োধনং রণস্থলম্, নভো গগনম্ ॥৪০—৪৬॥

ভারতভাবদীপঃ

ক্রোধ উচ্যতে, ক্রোধঃ কৃতোপকারেষু স্বিরোঽমর্ষঃমমুতে। গজারূঢাশ্চ রাজবৃষাঃ গজমুখ্যা বা ॥৩৮—৪০॥ ধৌতৈঃ উজ্জ্বাণঘৃষ্টৈঃ ॥৪১॥ বিচিত্রৈর্বিবিধাকারৈঃ ॥৪২—৪৫॥ উরস্যৈরো-

---

রাজা! কাল না আসিলে নিশ্চয়ই দেহ বিনষ্ট হয় না। যে হেতু শত শত আঘাত পাইতে থাকিয়াও সেই সকল মহারথ একদা বিনষ্ট হইলেন না ॥৩৯॥

ক্রমে ছিন্ন বাহু, চরণ, কুণ্ডলযুক্ত মস্তক, ধনু, বাণ, প্রাস, তরবারি, পরশু, পট্টিশ, নালীক, ক্ষুর, নারাচ, শক্তি, তোমর, অন্য নানাপ্রকার পরিমার্জিত উত্তম উত্তম অস্ত্র, বিচিত্র ও বিবিধাকার বর্ম্ম, ভগ্ন বিচিত্র রথ, নিহত হস্তী ও

---

(৪১) নালীকৈঃ ক্ষুরনারাচৈঃ—বা নি। (৪৫)…মাল্যৈশ্চ সমুগন্ধিভিঃ—নি। (৪৬) উরস্যৈর্মণিভিঃ—বা নি।

ততো দুর্য্যোধনস্যাসীন্নকুলেন সমাগমঃ।
অমর্ষিতেন ক্রুদ্ধস্য ক্রুদ্ধেনামর্ষিতস্য চ ॥৪৭॥
অপসব্যং চকারাথ মাদ্রীপুত্রস্তবাত্মজম্।
কিরন্ শরশতৈর্হৃষ্টস্তত্র নাদো মহানভূৎ ॥৪৮॥
অপসব্যং কৃতং সংখ্যে ভ্রাতৃব্যেণাত্যমর্ষিণা।
নামৃষ্যত তমপ্যাজৌ প্রতিচক্রেঽপসব্যতঃ।
পুত্রস্তব মহারাজ! রাজা দুর্য্যোধনো দ্রুতম্ ॥৪৯॥
ততঃ প্রতিচিকীর্ষন্তমপসব্যন্তু তে সুতম্।
ন্যবারয়ত তেজস্বী নকুলশ্চিত্রমার্গবিৎ ॥৫০॥

ভারতকৌমুদী

তত ইতি। সমাগমো যুদ্ধে মেলনম্। অমর্ষিতেন অসহিষ্ণুনা ॥৪৭॥

অপেতি। অপসব্যং বামস্থম্। তৎকরণং প্রতিপক্ষস্যাপমানকরমাসীৎ ॥৪৮॥

অপেতি। ভ্রাতৃব্যেণ শত্রুণা নকুলেন, "ভ্রাতৃব্যো ভ্রাতৃজদ্বিষৌ" ইত্যমরঃ। নামৃষ্যত নাসহত। তং নকুলমপি। অপসব্যতো বামে, প্রতিচক্রে প্রতিকর্ত্তুমিয়েষ। ষট্পাদ ॥৪৯॥

তত ইতি। প্রতিচিকীর্ষন্তং প্রাতিরূপ্যেণ কর্ত্তুমিচ্ছন্তম্, অপসব্যং বামস্থম্ ॥৫০॥

---

অশ্ব, আরোহিশূন্য ভীত ও বায়ুর ন্যায় দ্রুতগামী অশ্বগণকর্ত্তৃক নানাদিকে আকৃষ্যমাণ নগরতুল্য এবং যোদ্ধা ও ধ্বজরহিত শূন্য রথ, নিহত ভূষিত বীর, চামর, বর্ম্ম, নিপাতিত ধ্বজ, ছত্র, অলঙ্কার, বস্ত্র, অতিসুগন্ধি মাল্য, হার, কিরীট, মুকুট, উষ্ণীষ, কিঙ্কিণীসমূহ, বক্ষের মণি, কণ্ঠের মণি ও চূড়ার মণি এই সকল দ্বারা—নক্ষত্রসমূহে আকাশের ন্যায় রণস্থলে ব্যাপ্ত হইয়া গেল ॥৪০—৪৬॥

তাহার পর ক্রুদ্ধ ও অসহিষ্ণু নকুলের সহিত ক্রুদ্ধ এবং অসহিষ্ণু দুর্য্যোধনের যুদ্ধে সম্মেলন হইল ॥৪৭॥

পরে নকুল হৃষ্টচিত্তে শত শত বাণ নিক্ষেপ করিতে থাকিয়া দুর্য্যোধনকে বামদিকে ফেলিয়া চলিলেন। তৎকালে বিশাল কোলাহল উঠিল ॥৪৮॥

মহারাজ! অসহিষ্ণু শত্রু নকুল যুদ্ধে নিজেকে বামদিকে রাখিয়া চলিয়াছেন ইহা আপনার পুত্র দুর্য্যোধন সহ্য করিলেন না। সুতরাং তিনিও নকুলকে যুদ্ধে সত্বর বামদিকে ফেলিবার চেষ্টা করিলেন ॥৪৯॥

মহারাজ! তাহার পর আপনার পুত্র দুর্য্যোধন নকুলকে বামে রাখিবার চেষ্টা করিলে, তেজস্বী ও বিচিত্ররথপথজ্ঞ নকুল তাঁহাকে নিবারণ করিলেন ॥৫০॥

---

(৪৯)...প্রতিচক্রে পরন্তপঃ—নি।

স সর্ব্বতো নিবার্য্যৈনং শরজালেন পীড়য়ন্।
বিমুখং নকুলশ্চক্রে তং সৈন্যাঃ সমপূজয়ন্ ॥৫১॥
তিষ্ঠ তিষ্ঠেতি নকুলো বভাষে তনয়ং তব।
সংস্মৃত্য সর্ব্বদুঃখানি তব দুর্ম্মন্ত্রিতেন চ ॥৫২॥
ততো দুঃশাসনঃ ক্রুদ্ধঃ সহদেবমুপাদ্রবৎ।
রথবেগেন তীব্রেণ কম্পয়ন্নিব মেদিনীম্ ॥৫৩॥
তস্যাপতত এবাশু ভল্লেনামিত্রকর্ষণঃ।
মাদ্রীপুত্রঃ শিরো যন্তুঃ সশিরস্ত্রাণমচ্ছিনৎ ॥৫৪॥
নৈনং দুঃশাসনঃ সূতং নাপি কশ্চন সৈনিকঃ।
কৃত্তোত্তমাঙ্গমুহ্বাৎ সহদেবেন বুদ্ধবান্ ॥৫৫॥

ভারতকৌমুদী

স ইতি। এনং দুর্য্যোধনম্। সমপূজয়ন্ নৈপুণ্যাতিশয়দর্শনাৎ প্রাশংসন্ ॥৫১॥
তিষ্ঠেতি। সর্ব্বদুঃখানি দ্যূতকৃতাদীনি, দুর্ম্মন্ত্রিতেন জাতানীতি শেষঃ ॥৫২॥
তত ইতি। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৫৩॥
তস্যেতি। আপতত আগচ্ছতঃ। মাদ্রীপুত্রঃ সহদেবঃ, যন্তুঃ সারথেঃ ॥৫৪॥
নেতি। সূতং সারথিম্। কৃত্তোত্তমাঙ্গং ছিন্নমস্তকম্ ॥৫৫॥

---

ক্রমে নকুল বাণসমূহে পীড়ন করিতে থাকিয়া দুর্য্যোধনকে নিবারণপূর্ব্বক পরাঙ্মুখ করিলেন। তখন সৈন্যেরা নকুলের প্রশংসা করিতে লাগিল ॥৫১॥

রাজা! পরে নকুল আপনার কুমন্ত্রণানিবন্ধন সমস্ত দুঃখ স্মরণ করিয়া 'থাক থাক' এই কথা দুর্য্যোধনকে বলিলেন ॥৫২॥

তদনন্তর অন্যদিকে দুঃশাসন ক্রুদ্ধ হইয়া তীব্র রথবেগে সমরভূমি কম্পিত করিতে থাকিয়াই যেন সহদেবের দিকে ধাবিত হইলেন ॥৫৩॥

তিনি সেইভাবে আসিতেছেন সেই অবস্থাতেই শত্রুহন্তা সহদেব একটা ভল্লদ্বারা সত্বর তাঁহার সারথির শিরস্ত্রাণযুক্ত মস্তকটা ছেদন করিলেন ॥৫৪॥

সহদেব যে দুঃশাসনের সারথির মস্তকচ্ছেদন করিলেন, তাহা অতিক্রুত হইল বলিয়া দুঃশাসন তাহা বুঝিতে পারিলেন না, কোন সৈন্যও পারিল না ॥৫৫॥

---

(৫১)...তং সৈন্যাঃ—পি বা নি। (৫২)...তব দুর্মন্ত্রিতক তং—বধ বা নি। ইতঃ পরং '...পঞ্চাশীত্যধিকশততমোঽধ্যায়। সঞ্জয় উবাচ' বঙ্গ, '...ষড়শীত্যধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বধ, 'অষ্টাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা য়া নি।

যদা ত্বসংগৃহীতত্বাৎ প্রয়ান্ত্যশ্বা যথাসুখম্‌।
তদা দুঃশাসনঃ সূতং বুবুধে গতচেতনম্‌ ॥৫৬॥
স হয়ান্‌ সন্নিগৃহ্যাজৌ স্বয়ং হয়বিশারদঃ।
যুযুধে রথিনাং শ্রেষ্ঠো লঘু চিত্রঞ্চ সুষ্ঠু চ ॥৫৭।
তদস্যাপূজয়ন্‌ কর্ম্ম যে পরে চাপি সংযুগে।
হতসূতো রথেনাজৌ ব্যচরদ্‌যদভীতবৎ ॥৫৮॥
সহদেবস্তু তানশ্বাংস্তীক্ষ্ণৈর্বাণৈরবাকিরৎ।
পীড্যমানাঃ শরৈশ্চাশু প্রাদ্রবংস্তে ততস্ততঃ ॥৫৯॥
স রশ্মিষু বিষক্তত্বাদুৎসসর্জ্জ শরাসনম্‌।
ধনুষা কর্ম্ম কুর্ব্বংস্তু রশ্মীন্‌ স পুনরুৎসৃজৎ ॥৬০॥

ভারতকৌমুদী

যদেতি। অসংগৃহীতত্বাৎ অধৃতত্বাৎ। গতচেতনং মৃতম্‌ ॥৫৬॥

স ইতি। সন্নিগৃহ্য ধৃত্বা। লঘু দ্রুতম্‌, চিত্রমাশ্চর্য্যম্‌, সুষ্ঠু সুন্দরঞ্চ ॥৫৭॥

তদিতি। অপূজয়ন্‌ প্রাশংসন্‌, যে স্বপক্ষীয়াঃ, পরে পরপক্ষীয়াশ্চ ॥৫৮॥

সহেতি। অবাকিরৎ প্রাহরৎ। প্রাদ্রবন্‌ অগচ্ছন্‌ ॥৫৯॥

স ইতি। বিষক্তত্বাৎ লগ্নত্বাৎ ধারণাদিত্যর্থঃ, শরাসনং ধনুঃ। কর্ম্ম বাণক্ষেপম্‌। রশ্মীন্‌ অশ্বরজ্জূঃ, উৎসৃজৎ উদসৃজৎ। অড়াগমাভাব আর্ষঃ ॥৬০॥

---

যখন অধৃত বলিয়া অশ্বগুলি ইচ্ছানুসারে যাইতে লাগিল, তখন দুঃশাসন বুঝিলেন—'সারথির প্রাণ গিয়াছে' ॥৫৬॥

তখন অশ্ববিদ্যাবিশারদ ও রথিশ্রেষ্ঠ দুঃশাসন নিজেই অশ্বগুলিকে ধারণ করিয়া দ্রুত, আশ্চর্য্য ও সুন্দর যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৭॥

সারথি নিহত হইলেও দুঃশাসন যে নির্ভয়ের ন্যায় যুদ্ধে রথারোহণে বিচরণ করিতে থাকিলেন, স্বপক্ষ ও বিপক্ষেরা তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিতে থাকিল ॥৫৮॥

কিন্তু সহদেব তীক্ষ্ণ বাণসমূহদ্বারা সেই অশ্বগুলিকে পীড়ন করিতে লাগিলেন; তখন তাঁহার বাণে পীড়িত হইতে থাকিয়া সেই অশ্বগণ বেগে ইতস্ততঃ গমন করিতে লাগিল ॥৫৯॥

সেই সময়ে দুঃশাসন অশ্বরজ্জু ধারণ করিবার কালে ধনু ত্যাগ করিতে লাগিলেন, আবার ধনুর কার্য্য করিবার সময়ে অশ্বরজ্জু ত্যাগ করিতে থাকিলেন ॥৬০॥

---

(৫৮)···হতসূতরথেনাজৌ—বা নি।

ছিন্নেষু তেষু তং বাণৈর্মাদ্রীপুত্রোঽভ্যবাকিরৎ।
পরী প্সংস্ত্বৎসুতং কর্ণস্তদনন্তরমাপতৎ ॥৬১॥
বৃকোদরস্ততঃ কর্ণং ত্রিভির্ভল্লৈঃ সমাহিতৈঃ।
আকর্ণপূর্ণৈরভ্যঘ্নদ্বাহ্বোরুরসি চানদৎ ॥৬২॥
সংনিবৃত্ত্য ততঃ কর্ণঃ সংঘট্টিত ইবোরগঃ।
ভীমমাবারয়ামাস বিকিরন্ নিশিতান্ শরান্।
তদভূত্তুমুলং যুদ্ধং ভীমরাধেয়য়োস্তদা ॥৬৩॥
তৌ বৃষাবিব নর্দ্দন্তৌ বিবৃত্তনয়নাবুভৌ।
বেগেন মহতান্যোন্যং সংরব্ধাবভিপেততুঃ ॥৬৪॥
অভিসংশ্লিষ্টয়োস্তত্র তয়োরাহবশৌণ্ডয়োঃ।
বিচ্ছিন্নশরপাতত্বাদ্‌গদাযুদ্ধমবর্ত্তত ॥৬৫॥

ভারতকৌমুদী

ছিন্নেষিতি। পরীপ্সন্ রক্ষিতুমিচ্ছন্, ত্বৎসুতং দুঃশাসনম্, আপতদাগচ্ছৎ ॥৬১॥

বৃকোদর ইতি। সমাহিতৈঃ সম্যক্‌সংহিতৈঃ। আকর্ণপূর্ণৈর্ধনুষ আকর্ণপূর্ণাকর্ষণপূর্ব্বকক্ষিপ্তৈঃ, অভ্যঘ্নৎ অভিহতবান্। আর্ষোঽয়ং প্রয়োগঃ। উরসি বক্ষসি ॥৬২॥

সমিতি। সংঘট্টিতঃ চরণাদিনা চালিতঃ, উরগঃ, সর্পঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৩॥

তাবিতি। বিবৃত্তনয়নৌ পরস্পরোপরিপ্রবৃত্তলোচনৌ। সংরব্ধৌ ক্রুদ্ধৌ ॥৬৪॥

---

এদিকে সহদেব সেই অবসরে দুঃশাসনের উপরে বাণক্ষেপ করিতে লাগিলেন। রাজা! তদনন্তর কর্ণ আপনার পুত্রকে রক্ষা করিবার জন্য আসিতে থাকিলেন ॥৬১॥

তাহার পর ভীমসেন ধনুখানাকে আকর্ণ আকর্ষণ করিয়া বিশেষসন্ধানপূর্ব্বক তিনটা ভল্লদ্বারা কর্ণের বাহুযুগল ও বক্ষস্থলে আঘাত করিলেন ও সিংহনাদ করিয়া উঠিলেন ॥৬২॥

তৎপরে কর্ণ চরণতাড়িত সর্পের ন্যায় ফিরিয়া সুধার বাণ সকল নিক্ষেপ করিতে থাকিয়া ভীমকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন। তখন ভীম ও কর্ণের তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥৬৩॥

ক্রমে ভীম ও কর্ণ ক্রুদ্ধ হইয়া দুইটা বৃষের ন্যায় গর্জ্জন করিতে থাকিয়া উভয়ের প্রতি উভয়ে দৃষ্টিক্ষেপ করিয়া মহাবেগে পরস্পর অভিপতিত হইলেন ॥৬৪॥

---

(৬১)...ছিন্নেষ্বেতেষু ..অন্তরমবাপতৎ বা নি।

গদয়া ভীমসেনস্তু কর্ণস্য রথকূবরম্।
বিভেদ শতধা রাজন্! তদদ্ভুতমিবাভবৎ ॥৬৬।
ততো ভীমস্য রাধেয়ো গদামাবিধ্য বীর্য্যবান্!
অবাসৃজদ্রথে তাস্তু বিভেদ গদয়া গদাম্।
ততো ভীমঃ পুনর্গুর্বীং চিক্ষেপাধিরথের্গদাম্।৬৭॥
তাং শরৈর্দশভিঃ কর্ণঃ সুপুঙ্খৈঃ সুপ্রবেজিতৈঃ।
প্রত্যবিধ্যৎ পুনশ্চান্যৈঃ সা ভীমং পুনরাব্রজৎ।
ব্যালীব মন্ত্রাভিহতা কর্ণবাণৈরভিদ্রুতা ॥৬৮॥
তস্যাঃ প্রতিনিপাতেন ভীমস্য বিপুলো ধ্বজঃ।
পপাত সারথিশ্চাস্য মুমোহ গদয়াহতঃ ॥৬৯॥

ভারতকৌমুদী

অভীতি। অভিসংশ্লিষ্টয়োঃ পরস্পরাভিমুখ্যেন মিলিতয়োঃ, আহবশৌণ্ডয়োর্যুদ্ধমত্তয়োঃ। শরাঃ পাত্যন্তে ক্ষিপ্যন্তে আভ্যামিতি শরপাতৌ চাপৌ বিচ্ছিন্নৌ শরপাতৌ ধনুষী যয়োস্তৌ তয়োর্ভাবস্তত্বাৎ ॥৬৫॥

গদয়েতি। রথস্য কূবরং দারুবিশেষম্। বিভেদ পোথয়ামাস ॥৬৬॥

তত ইতি। আবিধ্য বিঘূর্ণ্য। বিভেদ ভীমো নিবারয়ামাস। আধিরথেঃ কর্ণস্যোপরি ॥৬৭॥

তামিতি। সুপ্রবেজিতৈর্মহাবেগীকৃতৈঃ। ব্যালী সর্পী। ইমৌ ষট্‌পাদৌ শ্লোকৌ ॥৬৮॥

তস্যা ইতি। তস্যা ভীমগদায়া এব। অস্য ভীমস্য ॥৬৯॥

---

যুদ্ধমত্ত ভীম ও কর্ণ দুই জনেরই ধনু পূর্ব্বে ছিন্ন হইয়াছিল, সেই অবস্থায় তাঁহারা সম্মিলিত হইয়াছিলেন; তখন তাঁহাদের গদাযুদ্ধ হইতে লাগিল ॥৬৫॥

রাজা! ক্রমে ভীমসেন গদাদ্বারা কর্ণের রথকূবর (রথের কাষ্ঠবিশেষ) শতধা বিচূর্ণ করিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৬৬॥

তদনন্তর বলবান্ কর্ণ গদা ঘূর্ণিত করিয়া তাহা ভীমের রথের উপরে নিক্ষেপ করিলেন; তখন ভীমও গদাদ্বারাই সে গদা প্রতিহত করিলেন। তৎপরে ভীম পুনরায় একটা বিশাল গদা কর্ণের উপরে নিক্ষেপ করিলেন ॥৬৭॥

তখন কর্ণ প্রথমে সুপুঙ্খ ও বেগবান্ দশটা বাণদ্বারা আবার অন্য বাণসমূহ দ্বারা সেই গদাটাকে প্রতিবিদ্ধ করিলেন; সেই সময়ে মন্ত্রতাড়িত সর্পীর ন্যায় কর্ণবাণতাড়িত সেই গদাটা পুনরায় ভীমের দিকেই গেল ॥৬৮॥

---

(৬৯)...মুমোহ চ গদাহতঃ—বা নি। ইতঃ পরম্ 'কর্ণোঽপ্যতহর্ষেণ বেগপূর্ণং দ্রুতানলম্' ইত্যধিকপাঠঃ বর্দ্ধ নি।

স কর্ণে সায়কানষ্টৌ ব্যসৃজৎ ক্রোধমূর্চ্ছিতঃ।
ধ্বজে শরাসনে চৈব শরাবাপে চ ভারত! ॥৭০॥
ততঃ পুনস্তু রাধেয়ো হয়ানস্য রথেষুভিঃ।
ঋক্ষবর্ণান্ জঘানাশু তথোভৌ পার্ষ্ণিসারথী ॥৭১॥
স বিপন্নরথো ভীমো নকুলস্যাপ্লুতো রথম্।
হরির্যথা গিরেঃ শৃঙ্গং সমাক্রামদরিন্দমঃ ॥৭২॥
তথা দ্রোণার্জ্জুনৌ চিত্রমযুধ্যেতাং মহারথৌ।
আচার্য্যশিষ্যৌ রাজেন্দ্র! কৃতপ্রহরণৌ যুধি ॥৭৩॥
লঘুসন্ধানযোগাভ্যাং রথয়োশ্চরণেন চ।
মোহয়ন্তৌ মনুষ্যাণাং চক্ষূংষি চ মনাংসি চ ॥৭৪॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

স ইতি। শরাসনে ধনুষি, শরাবাপে শরাঘাতবারণার্থকচর্ম্মনির্ম্মিতহস্তাবরণে ॥৭০॥

তত ইতি। রথেষুভিঃ রথস্থিতৈর্দীর্ঘৈর্বাণৈঃ। ঋক্ষবর্ণান্ ভল্লূকবৎ কৃষ্ণবর্ণান্ ॥৭১॥

স ইতি। বিপন্নরথঃ অশ্বাভাবাদকর্ম্মণ্যরথঃ। আপ্লুত আরূঢ়ঃ। হরিঃ সিংহঃ ॥৭২॥

তথেতি। চিত্রমাশ্চর্য্যম্। আচার্য্যশিষ্যত্বেঽপি বীরধর্ম্মাৎ কৃতং প্রহরণং প্রহারো যাভ্যাং তৌ। লঘু দ্রুতং সন্ধানঞ্চ যোগ উপায়ঃ কৌশলঞ্চ তাভ্যাম্ ॥৭৩—৭৪॥

---

সেই গদাপতনে ভীমের বিশাল ধ্বজটা পড়িয়া গেল এবং সেই গদার আঘাতে ভীমের সারথিও মূর্চ্ছিত হইল ॥৬৯॥

ভরতনন্দন! তখন ভীম ক্রোধে অধীর হইয়া কর্ণ, কর্ণের ধ্বজ, ধনু ও হস্তাবরণের উপরে আটটা বাণ নিক্ষেপ করিলেন ॥৭০॥

তাহার পর কর্ণ রথস্থিত বাণদ্বারা ভীমের ভল্লূকবর্ণ অশ্বগুলি এবং পৃষ্ঠরক্ষক দুই জনকে সত্বর বধ করিলেন ॥৭১॥

এইভাবে ভীমের রথখানা অকর্ম্মণ্য হইয়া গেলে, সিংহ যেমন পর্ব্বতশৃঙ্গে আরোহণ করে, সেইরূপ ভীম যাইয়া নকুলের রথে আরোহণ করিলেন ॥৭২॥

রাজশ্রেষ্ঠ! অন্যদিকে মহারথ এবং গুরু ও শিষ্য দ্রোণ ও অর্জ্জুন পরস্পর প্রহার করিতে থাকিয়া সমরাঙ্গনে বিচিত্র যুদ্ধ করিতে লাগিলেন এবং তাঁহারা দ্রুত বাণসন্ধান, বাণক্ষেপের কৌশল ও রথ দুইখানার বিচরণদ্বারা তত্রত্য লোকদিগের নয়ন ও মন মুগ্ধ করিতে থাকিলেন ॥৭৩—৭৪॥

---

(৭৩)···কৃতপ্রতিকৃতৌ যুধি—নি।

উপারমন্ত তে সর্ব্বে যোধা ভরতসত্তম ! ।
অদৃষ্টপূর্ব্বং পশ্যন্তস্তদ্‌যুদ্ধং গুরুশিষ্যয়োঃ ॥৭৫॥
বিচিত্রান্ পৃতনামধ্যে রথমার্গানুদীর্য্য তৌ ।
অন্যোন্যমপসব্যঞ্চ কর্ত্তুং বীরৌ তদেষতুঃ ।
পরাক্রমং তয়োর্যোধা দদৃশুস্তং সুবিস্মিতাঃ ॥৭৬॥
তয়োঃ সমভবদ্‌যুদ্ধং দ্রোণপাণ্ডবয়োর্মহৎ ।
আমিষার্থে মহারাজ ! গগনে শ্যেনয়োরিব ॥৭৭॥
যদ্‌যচ্চকার দ্রোণস্তু কুন্তীপুত্রজিগীষয়া ।
তত্তৎ প্রতিজঘানাশু প্রহসংস্তস্য পাণ্ডবঃ ॥৭৮॥
যদা দ্রোণো ন শক্নোতি পাণ্ডবং স্ম বিশেষিতুম্ ।
ততঃ প্রাদুশ্চকারাস্ত্রমস্ত্রমার্গবিশারদঃ ॥৭৯॥
ঐন্দ্রং পাশুপতং ত্বাষ্ট্রং বায়ব্যমথ বারুণম্ ।
মুক্তং মুক্তং দ্রোণচাপাত্তজ্জঘান ধনঞ্জয়ঃ ॥৮০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উপেতি। উপারমন্ত স্বস্বযুদ্ধাদ্বিরতা অভবন্ ॥৭৫॥

বিচিত্রানিতি। পৃতনামধ্যে উভয়সৈন্যমধ্যে, উদীর্য্য বিচর্য্য। অপসব্যং বামম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৬॥

তয়োরিতি। পাণ্ডবোঽত্রার্জ্জুনঃ। আমিষার্থে মাংসার্থে। শ্যেনয়োঃ পক্ষিণোঃ ॥৭৭॥

যদিতি। কুন্তীপুত্রস্যার্জ্জুনস্য জিগীষয়া জয়েচ্ছয়া। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥৭৮॥

যদেতি। বিশেষিতুং বিশেষয়িতুমতিক্রমিতুম্। পাশুপতম্ অর্জ্জুনলব্ধেতরং সাধারণম্,

ভরতশ্রেষ্ঠ ! এই সময়ে উভয় পক্ষের সমস্ত যোদ্ধাই গুরু ও শিষ্যের সেই অদৃষ্টপূর্ব্ব যুদ্ধ দেখিতে থাকিয়া আপন আপন যুদ্ধ হইতে বিরত হইলেন ॥৭৫॥

ক্রমে সেই বীরেরা দুইজন উভয়সৈন্যমধ্যে বিচিত্র রথপথে বিচরণ করিয়া করিয়া পরস্পরকে বামবর্ত্তী করিবার ইচ্ছা করিতে থাকিলেন। তখন যোদ্ধারা অত্যন্তবিস্মিত হইয়া তাঁহাদের সেই পরাক্রম দেখিতে লাগিলেন ॥৭৬॥

মহারাজ ! মাংসের জন্য আকাশে দুইটা শ্যেনপক্ষীর মহাযুদ্ধের ন্যায় ক্রমে দ্রোণ ও অর্জ্জুনের মহাযুদ্ধ হইতে লাগিল ॥৭৭॥

দ্রোণ অর্জ্জুনকে জয় করিবার ইচ্ছায় যাহা যাহা করিতে লাগিলেন, অর্জ্জুন হাস্য করতঃ তৎক্ষণাৎ তাহার তাহার প্রতিঘাত করিতে থাকিলেন ॥৭৮॥

(৭৫)…যোধাস্মাকং পরে তথা…নি। (৭৬)…দদৃশুস্তে…বা নি।

অস্ত্রাণ্যস্ত্রৈর্যদা তস্য বিধিবদ্ধন্তি পাণ্ডবঃ।
ততোঽস্ত্রৈঃ পরমৈর্দিব্যৈর্দ্রোণঃ পার্থমবাকিরৎ ॥৮১॥
যদ্‌যদস্ত্রং স পার্থায় প্রযুঙ্‌ক্তে বিজিগীষয়া।
তস্য তস্য বিঘাতায় তত্তদ্বিকুরুতেঽর্জ্জুনঃ ॥৮২॥
স বধ্যমানেষ্বস্ত্রেষু দিব্যেষ্বপি যথাবিধি।
অর্জ্জুনেনার্জ্জুনং দ্রোণো মনসৈবাভ্যপূজয়ৎ ॥৮৩॥
মেনে চাত্মানমধিকং পৃথিব্যামপি ভারত!।
তেন শিষ্যেণ সর্ব্বেভ্যঃ শস্ত্রবিদ্ভ্যঃ পরন্তপঃ ॥৮৪॥

## ভারতকৌমুদী

অন্যথা দ্রোণাদেব তল্লাভসম্ভবে অর্জ্জুনস্য শিবারাধনবৈয়র্থ্যম্। মুক্তং মুক্তং নির্গতং নির্গতম্ ॥৭৯—৮০॥

অস্ত্রাণীতি। তস্য দ্রোণস্য। দিব্যৈরলৌকিকৈঃ, পার্থমর্জ্জুনম্ ॥৮১॥

যদিতি। বিজিগীষয়া বিজয়েচ্ছয়া। বিকুরুতে বিশেষেণাবিষ্করোতি স্ম ॥৮২॥

স ইতি। বধ্যমানেষু প্রতিহন্যমানেষু। অভ্যপূজয়ৎ প্রাশংসৎ ॥৮৩॥

মেন ইতি। পরন্তপো দ্রোণঃ। শিষ্যপ্রাধান্যেনাত্মনঃ প্রাধান্যাবশ্যম্ভাবাদিতি ভাবঃ ॥৮৪॥

---

অস্ত্রবিদ্যাবিশারদ দ্রোণ যখন অর্জ্জুনকে জয় করিতে সমর্থ হইলেন না, তখন তিনি ক্রমশঃ ঐন্দ্র, পাশুপত, ত্বাষ্ট্র, বায়ব্য ও বারুণ অস্ত্র আবিষ্কার করিলেন। দ্রোণের ধনু হইতে যখন যখন সেই সকল অস্ত্র নির্গত হইল, তখন তখনই অর্জ্জুন তাহা নিবারণ করিলেন ॥৭৯—৮০॥

অর্জ্জুন যখন অস্ত্রদ্বারাই যথাবিধানে দ্রোণের অস্ত্র সকল প্রতিসংহার করিলেন, তখন দ্রোণ অর্জ্জুনের উপরে অলৌকিক উত্তম অস্ত্রসমূহ নিক্ষেপ করিতে লাগিলেন ॥৮১॥

দ্রোণ জয় করিবার ইচ্ছায় অর্জ্জুনের উপরে যে যে অস্ত্র প্রয়োগ করিতে থাকিলেন, অর্জ্জুন সেই সেই অস্ত্রের প্রতিঘাতের জন্য বিশেষভাবেই সেই সেই অস্ত্র আবিষ্কার করিতে লাগিলেন ॥৮২॥

অর্জ্জুন যথাবিধানে অলৌকিক অস্ত্রগুলিকেও নিবারণ করিলে, দ্রোণ মনে মনে অর্জ্জুনের প্রশংসা করিলেন ॥৮৩॥

এবং ভরতনন্দন! দ্রোণ সেই শিষ্যদ্বারা পৃথিবীর সমস্ত অস্ত্রজ্ঞ হইতে আপনাকে অধিক বলিয়া মনে করিলেন ॥৮৪॥

---

(৮২)…তত্তদ্বি হূকুতেঽর্জ্জুনঃ—নি। (৮৪)…পৃথিব্যামধি ভারত।…বা নি।

বার্য্যমাণস্তু পার্থেন তথা মধ্যে মহাত্মনাম্‌।
যতমানোঽধিকং প্রীত্যা প্রীয়তে স্মার্জ্জুনেন সঃ ॥৮৫॥
ততোঽন্তরীক্ষে দেবাশ্চ গন্ধর্ব্বাশ্চ সহস্রশঃ।
ঋষয়ঃ সিদ্ধসংঘাশ্চ ব্যতিষ্ঠন্ত দিদৃক্ষয়া ॥৮৬॥
তদপ্সরোভিরাকীর্ণং যক্ষরাক্ষসসঙ্কুলম্‌।
শ্রীমদাকাশমভবদ্‌ভূয়োমেঘাকুলং যথা ॥৮৭॥
তত্র স্মান্তর্হিতা বাচো বিচরন্তি পুনঃ পুনঃ।
দ্রোণসংস্তবসংযুক্তাঃ পার্থস্য চ মহাত্মনঃ ॥৮৮॥
বিসৃজ্যমানেষ্বস্ত্রেষু জ্বালয়ৎসু দিশো দশ।
অব্রুবংস্তত্র সিদ্ধাশ্চ ঋষয়শ্চ সমাগতাঃ ॥৮৯॥

---

ভারতকৌমুদী

বার্য্যেতি। অর্জ্জুনস্তু গুরুগৌরবাৎ কেবলং বারয়তি স্মৈব ন পুনঃ প্রহরতি স্মেতি বোধ্যম্‌ ।৮৫।

তত ইতি। সিদ্ধা দেবযোনিবিশেষাঃ। দিদৃক্ষয়া তয়োর্যুদ্ধদর্শনেচ্ছয়া ।৮৬।

তদিতি। শ্রীমৎ শোভাবৎ। ভূয়োভিঃ প্রভূতৈর্মেঘৈরাকুলং ব্যাপ্তম্‌ ।৮৭।

তত্রেতি। অন্তর্হিতা অন্তর্হিতপ্রাণ্যুক্তাঃ। এতেন দেবাদয়োঽপ্যাকাশে অন্তর্হিতা এবাসন্‌, সঞ্জয়েন তু ব্যাসবরাদালোক্যাভিহিতমিত্যবধেয়ম্‌। দ্রোণস্য সংস্তবসংযুক্তাঃ প্রশংসাবোধিকাঃ ।৮৮।

বিসৃজ্যেতি। বিসৃজ্যমানেষু দ্রোণার্জ্জুনাভ্যাং ক্ষিপ্যমাণেষু, জ্বালয়ৎসু প্রকাশয়ৎসু ।৮৯।

---

দ্রোণ জয়ের জন্য অধিক চেষ্টা করিতে থাকিলেও অর্জ্জুন মহাবীরগণের মধ্যে সেইভাবে তাঁহাকে বারণ করিতে থাকিলেন; তাহাতে দ্রোণ অত্যন্ত প্রীতিলাভ করিলেন ॥৮৫॥

তাহার পর সহস্র সহস্র দেবতা, গন্ধর্ব, ঋষি ও সিদ্ধ সেই যুদ্ধ দেখিবার ইচ্ছায় আসিয়া আকাশে অবস্থান করিতে লাগিলেন ॥৮৬॥

তখন সেই আকাশ—অপ্সরা, যক্ষ ও রাক্ষসগণে ব্যাপ্ত হইয়া বহুমেঘপূর্ণের ন্যায় শোভা পাইতে লাগিল ।৮৭॥

সেই সময়ে অন্তর্হিতপ্রাণিকর্ত্তৃক উচ্চারিত দ্রোণ ও মহাত্মা অর্জ্জুনের প্রশংসাযুক্ত বাক্য সকল বার বার আকাশে বিচরণ করিতে থাকিল ॥৮৮॥

*দ্রোণ ও অর্জ্জুননিক্ষিপ্ত অস্ত্র সকল দশ দিক্‌ আলোকিত করিলে, সমাগত সিদ্ধগণ ও ঋষিগণ বলিতে লাগিলেন—॥৮৯॥

---

(৮৭)…যক্ষগন্ধর্বসঙ্কুলম্‌… বা নি। (৮৮) ব্যচরন্ত পুনঃ পুনঃ। দ্রোণপার্থস্তবোপেতা ব্যশ্রূয়ন্ত নরাধিপ।—বা নি।

নৈবেদং মানুষং যুদ্ধং নাসুরং ন চ রাক্ষসম্।
ন দৈবং ন চ গান্ধর্ব্বং ব্রাহ্মং ধ্রুবমিদং পরম্।
বিচিত্রমিদমাশ্চর্য্যং ন নো দৃষ্টং ন চ শ্রুতম্ ॥৯০॥
অতি পাণ্ডবমাচার্য্যো দ্রোণঞ্চাপ্যতি পাণ্ডবঃ।
নানয়োরন্তরং শক্যং দ্রষ্টুমন্যেন কেনচিৎ ॥৯১॥
যদি রুদ্রো দ্বিধাকৃত্য যুধ্যেতাত্মানমাত্মনা।
তত্র শক্যোপমা কর্ত্তুমন্যত্র তু ন বিদ্যতে ॥৯২॥
জ্ঞানমেকস্থমাচার্য্যে জ্ঞানং যোগশ্চ পাণ্ডবে।
শৌর্য্যমেকস্থমাচার্য্যে বলং শৌর্য্যঞ্চ পাণ্ডবে ॥৯৩॥

---

### ভারতকৌমুদী

নেতি। ব্রাহ্মং ব্রহ্মলোকস্থলোককৃতম্, তেষাং প্রভাবাতিরেকাৎ। নঃ অস্মাভিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৯০॥

অতীতি। কদাচিদাচার্য্যো দ্রোণঃ, পাণ্ডবমর্জ্জুনম্, অতি অতিক্রামতি, কদাচিৎ পাণ্ডবোঽর্জ্জুনশ্চ, দ্রোণম্ অতি অতিক্রামতি। অতএবানয়োরন্তরং ভেদঃ, অন্যেন কেনচিৎ দ্রষ্টুং বোদ্ধুং ন শক্যম্ ॥৯১॥

যদীতি। তত্র তদা। অন্যত্র তু ন বিদ্যতে সা উপমা ॥৯২॥

জ্ঞানমিতি। জ্ঞানমস্ত্রাণামববোধঃ, একস্থং সৎ আচার্য্যে বিদ্যতে। এবং সর্ব্বত্র। যোগঃ কৌশলম্। শৌর্য্যমুৎসাহঃ। দ্বিতয়দ্বিতয়াশ্রয়ত্বাদাচার্য্যাৎ পাণ্ডব এব শ্রেয়ানিতি ভাবঃ ॥৯৩॥

---

'এই যুদ্ধ—মানুষের নহে, অসুরের নহে, রাক্ষসের নহে, দেবতার নহে, এবং গন্ধর্ব্বেরও নহে; কিন্তু নিশ্চয়ই ইহা ব্রহ্মলোকবাসী লোকের। যেহেতু আমরা এইরূপ নানাপ্রকার আশ্চর্য্য যুদ্ধ পূর্ব্বে দেখি নাই বা শুনিও নাই ॥৯০॥

কোন সময়ে দ্রোণ অর্জ্জুনকে অতিক্রম করিতেছেন, আবার কোন সময়ে অর্জ্জুনও দ্রোণকে অভিভূত করিতেছেন। সুতরাং অন্য কোন লোকই উঁহাদের তারতম্য বুঝিতে সমর্থ হয় না ॥৯১॥

রুদ্রদেব আপনাকে আপনি দুই ভাগে বিভক্ত করিয়া যদি যুদ্ধ করেন, তাহা হইলেই এই যুদ্ধের তুলনা করা যায়, না হইলে অন্যত্র ইহার তুলনা নাই ॥৯২॥

অস্ত্রবিদ্যা একস্থ হইয়া দ্রোণে রহিয়াছে, আর অস্ত্রবিদ্যা ও অস্ত্রপ্রয়োগের কৌশল দু-ই অর্জ্জুনে আছে; এবং বীরত্ব একস্থ হইয়া দ্রোণে আছে, আর শক্তি ও বীরত্ব দু-ই অর্জ্জুনে রহিয়াছে ॥৯৩॥

নেমৌ শক্যৌ মহেষ্বাসৌ যুদ্ধে ক্ষপয়িতুং পরৈঃ ।
ইচ্ছমানৌ পুনরিমৌ হন্যেতাং সামরং জগৎ ॥৯৪॥
ইত্যব্রুবন্ মহারাজ ! দৃষ্ট্বা তৌ পুরুষর্ষভৌ ।
অন্তর্হিতানি ভূতানি প্রকাশানি চ সংঘশঃ ॥৯৫॥
ততো দ্রোণো ব্রাহ্মমস্ত্রং প্রাদুশ্চক্রে মহামতিঃ ।
সন্তাপয়ন্ রণে পার্থং ভূতান্যন্তর্হিতানি চ ॥৯৬॥
ততশ্চচাল পৃথিবী সপর্বতবনদ্রুমা ।
ববৌ চ বিষমো বায়ুঃ সাগরাশ্চাপি চুক্ষুভুঃ ॥৯৭॥
ততস্ত্রাসো মহানাসীৎ কুরুপাণ্ডবসেনয়োঃ ।
সর্ব্বেষাঞ্চৈব ভূতানামুদ্যতেঽস্ত্রে মহাত্মনা ॥৯৮॥

ভারতকৌমুদী

নেতি। ইচ্ছমানাবিত্যাত্মনেপদপ্রত্যয়বৎ হন্যেতামিত্যপ্যার্ষঃ প্রয়োগঃ ॥৯৪॥
ইতীতি। অন্তর্হিতানি ভূতানি গগনস্থানি সিদ্ধাদীনি, প্রকাশানি চ ভূতানি মনুষ্যাঃ ॥৯৫॥
তত ইতি। প্রাদুশ্চক্রে প্রাদুষ্কর্ত্তুমুদ্যতো বভূব। চকারাৎ প্রকাশানি চ ॥৯৬॥
তত ইতি। বিষমো ঘূর্ণমানঃ। চুক্ষুভুঃ সক্ষেলুঃ ॥৯৭॥
তত ইতি। ভূতানাং গগনস্থানাং দেবাদীনাং ভূতলস্থানাং মনুষ্যাদীনাঞ্চ ॥৯৮॥

অতএব অন্যেরা এই মহাধনুর্দ্ধর দুই জনকে বিনাশ করিতে সমর্থ হয় না; কিন্তু ইহারা ইচ্ছা করিলে, দেবতাদের সহিত সমগ্র জগৎই সংহার করিতে পারেন' ॥৯৪॥

মহারাজ! পুরুষশ্রেষ্ঠ দ্রোণ ও অর্জ্জুনকে দেখিয়া অন্তর্হিত ও প্রকাশিত প্রাণীরা দলে দলে এই কথা বলিতে লাগিল ॥৯৫॥

তাহার পর মহামতি দ্রোণ যুদ্ধে অর্জ্জুনকে, অন্তর্হিত প্রাণিগণকে এবং প্রকাশিত প্রাণীদিগকে সন্তপ্ত করতঃ পুনরায় ব্রহ্মাস্ত্রক্ষেপের উপক্রম করিলেন ॥৯৬॥

তদনন্তর পর্ব্বত, বন ও বৃক্ষাদির সহিত পৃথিবী কাঁপিতে লাগিল, বিষম বায়ু বহিতে থাকিল এবং সমুদ্রগুলিও বিচলিত হইল ॥৯৭॥

মহাত্মা দ্রোণ ব্রহ্মাস্ত্রক্ষেপের উদ্যম করিলে, কুরুসৈন্য, পাণ্ডবসৈন্য এমন কি সমস্ত প্রাণীরই মহাত্রাস জন্মিল ॥৯৮॥

(৯৪)···ক্ষয়িতুং পরৈঃ···পি বঙ্গ বর্দ্ধ।

ততঃ পার্থোঽপ্যসংভ্রান্তস্তদস্ত্রং প্রতিজঘ্নিবান্।
ব্রহ্মাস্ত্রেণৈব রাজেন্দ্র! ততঃ সর্ব্বমশীশমৎ ॥৯৯॥
যদা ন গম্যতে পারং তয়োরন্যতরস্য বা।
ততঃ সঙ্কুলযুদ্ধেন তদ্‌যুদ্ধং ব্যাকুলীকৃতম্ ॥১০০॥
নাজ্ঞায়ত ততঃ কিঞ্চিৎ পুনরেব বিশাংপতে!।
প্রবৃত্তে তুমুলে যুদ্ধে দ্রোণপাণ্ডবয়োর্ম্মৃধে ॥১০১॥
শরজালৈঃ সমাকীর্ণে মেঘজালৈরিবাম্বরে।
ন স্ম সংপততে কশ্চিদন্তরীক্ষচরস্তদা ॥১০২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে দ্রোণার্জ্জুনযুদ্ধে একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

তত ইতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ। সর্ব্বং পৃথিবীচলনাদিকম্, অশীশমৎ পার্থ এব ॥৯৯॥

যদেতি। যদা তয়োর্দ্রোণার্জ্জুনয়োরুভয়োঃ, অন্যতরস্য তয়োরেকতরস্য বা, পারং শেষঃ অস্ত্রপ্রয়োগনিবৃত্তিরিত্যর্থঃ, ন গম্যতে উভয়পক্ষীয়ৈরেব দ্রষ্টৃযোদ্ধৃভির্ন প্রাপ্যতে; ততস্তদা, সঙ্কুলযুদ্ধেন সঙ্কুলযুদ্ধারম্ভণেন, তৎ দ্রোণার্জ্জুনয়োর্যুদ্ধম্, ব্যাকুলীকৃতং সঙ্কীর্ণীকৃতম্ ॥১০০॥

নেতি। পুনরেব তুমুলে যুদ্ধে প্রবৃত্তে দ্রোণপাণ্ডবয়োর্ম্মৃধে কিঞ্চিন্নাজ্ঞায়তেতি সম্বন্ধঃ ॥১০১॥

## ভারতভাবদীপঃ

ভূষণৈঃ, নিষ্কৈঃ কণ্ঠভূষণৈঃ ॥৪৬—৪৮॥ ভ্রাতৃব্যেণারিণা ॥৪৯—৯২॥ যোগঃ প্রয়োগকৌশলম্ ॥৯৩—৯৬॥ বিষমশ্চণ্ডঃ ॥৯৭—৯৮॥ অশীশমদশাম্যৎ, এবশব্দশ্চাপ্যর্থে ॥৯৯—১০২॥

ইতি দ্রোণপর্ব্বাণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬১॥

---

রাজশ্রেষ্ঠ! তাহার পর অর্জ্জুন অবিচলিত থাকিয়া ব্রহ্মাস্ত্রদ্বারাই দ্রোণের সেই ব্রহ্মাস্ত্র প্রতিহত করিলেন এবং তাহাতেই সমস্ত উৎপাতের নিবৃত্তিও করিলেন ॥৯৯॥

উভয়পক্ষের যোদ্ধারা যখন দ্রোণ ও অর্জ্জুন দুই জনের কিংবা তাঁহাদের এক জনেরও যুদ্ধের শেষ দেখিলেন না, তখন তাঁহারা তুমুল যুদ্ধ আরম্ভ করিয়া দিয়া দ্রোণ ও অর্জ্জুনের সেই যুদ্ধকে মিশ্রিত করিয়া ফেলিলেন ॥১০০॥

নরনাথ! তদনন্তর পুনরায় তুমুল যুদ্ধ লাগিয়া গেলে, দ্রোণ ও অর্জ্জুনের সেই যুদ্ধের কোন ঘটনাই জানা গেল না ॥১০১॥

---

(১০১)…দ্রোণপাণ্ডবয়োর্নৃপ!—নি। (১০২)…নাপতচ্চ ততঃ কশ্চিৎ…নি। * '…ষড়শীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '…সপ্তাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বম, '…একোননবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

## দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ

সঞ্জয় উবাচ।

তস্মিংস্তথা বর্ত্তমানে নরাশ্বগজসংক্ষয়ে।
দুঃশাসনো মহারাজ! ধৃষ্টদ্যুম্নমযোধয়ৎ ॥১॥
স তু রুক্মরথাসক্তো দুঃশাসনশরার্দ্দিতঃ।
অমর্ষাত্তব পুত্রস্য শরৈর্বাহানবাকিরৎ ॥২॥
ক্ষণেন স রথস্তস্য সধ্বজঃ সহসারথিঃ।
নাদৃশ্যত মহারাজ! পার্ষতস্য শরৈশ্চিতঃ ॥৩॥
দুঃশাসনস্তু রাজেন্দ্র! পাঞ্চাল্যস্য মহাত্মনঃ।
নাশকৎ প্রমুখে স্থাতুং শরজালপ্রপীড়িতঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

শরেতি। সমাকীর্ণে ব্যাপ্তে। ন সংপতন্তে স্ম ন বিচচার অবকাশাভাবাদ্ভয়াচ্চ ॥১০২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

তস্মিন্নিতি। তথা তাদৃশেন ভাবেন অতিশয়েনেত্যর্থঃ ॥১॥

স ইতি। রুক্মরথঃ স্বর্ণময়রথো দ্রোণস্তস্মিন্নাসক্তস্তদ্যুদ্ধায়ৈবোৎসুকঃ। বাহানশ্বান্ ॥২॥

ক্ষণেনেতি। তস্য দুঃশাসনস্য। পার্ষতস্য ধৃষ্টদ্যুম্নস্য, চিতো ব্যাপ্তঃ ॥৩॥

---

তখন মেঘসমূহের ন্যায় বাণসমূহে আকাশ ব্যাপ্ত হইয়া পড়িলে, আকাশচর কোন প্রাণীই সে আকাশে বিচরণ করে নাই' ॥১০২॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সেইভাবে হস্তী, অশ্ব ও মানুষের গুরুতর ক্ষয় হইতে লাগিলে, দুঃশাসন ধৃষ্টদ্যুম্নের সহিত যুদ্ধ করিতে প্রবৃত্ত হইলেন ॥১॥

ওদিকে ধৃষ্টদ্যুম্ন দ্রোণের সহিত যুদ্ধেই অভিলাষী ছিলেন, কিন্তু দুঃশাসনের বাণে পীড়িত হওয়ায় তিনি ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা দুঃশাসনের অশ্বগুলিকে পীড়ন করিলেন ॥২॥

মহারাজ! ক্ষণকালমধ্যে ধ্বজ ও সারথির সহিত দুঃশাসনের সেই রথখানা ধৃষ্টদ্যুম্নের বাণে ব্যাপ্ত হইয়া যাওয়ায় দৃষ্টিগোচরই হইল না ॥৩॥

